# ভূমিকা

ভারতের সাধক যিনি লিখেছেন, তিনি আমার সতীর্থ, বন্ধু, তত্ত্বজ্ঞানের ক্ষেত্রে আমার অগ্রজ। আমি স্বেচ্ছায় তাঁর এই বই-এর ভূমিকা লেখবার ভার নিয়েছি, তঁ.র কীর্ত্তির পরিচয় দেবার জন্যে নয়, তাঁর কীর্ত্তির সঙ্গে নিজেব নামকে সংযুক্ত রাখবার লোভে।

যখন ধারাবাহিকভাবে হিমাদ্রিতে এই লেখাগুলি বেরুতে থাকে, জীবনীলেখক হিসাবে আমাব একটা স্বাভাবিক ঔৎসুক্য জেগে ওঠে, ঔৎসুক্য ধীবে মুগ্ধতায় পবিণত হয়, এ জাতীয় জীবনী বাংলা ভাষায় ইদানীং আমি আর পড়িনি।

সাধু-সন্ত মহাপুরুষদের জীবন ও সাধনা নিয়ে বাংলা ভাষায় কিছু কিছু লেখা আছে, দু'একখানি জীবনী সংগ্রহও আছে কিন্তু সেগুলি নিতান্ত মামুলী, অগভীর এবং অনেক ক্ষেত্রে প্রামাণিক নয়। বহু ক্ষেত্রে দেখা যায়, সাধু মহাপুরুষদের জীবনী তাঁদের বিশেষ ভক্ত শিষ্যদেরই লেখা এবং সে-সব জীবনীতে জীবনের উপকরণের চেয়ে বড় হয়ে ওঠে ভক্ত শিষ্যের ভক্তির উচ্ছ্বাস। সেইজন্যে ধর্ম্মসাধক আত্মিক মহাপুরুষদের জীবন ও সাধনা নিয়ে সত্যিকাবের সাহিত্যিকের লেখা একখানি প্রামাণ্য বই-এর খুবই অভাব ছিল। 'ভারতের সাধক' সার্থকভাবে সেই অভাব পরিপূরণ করেছে।

ইংরেজী শিক্ষার প্রভাবে ও বস্তুতান্ত্রিক যান্ত্রিক সভ্যতার তাড়নে, এমন একদিন ছিল যখন সাধারণ শিক্ষিত লোক ধর্ম্মকে অবাস্তব, কাল্পনিক ও জীবনে অপ্রয়োজনীয় মনে করতেন। বিংশ-শতাব্দীর দ্বিতীয় পাদে য়ুরোপে কম্যুনিজম্-এর উত্থানের ফলে এই ধর্ম্ম-বিরোধিতা শিক্ষিত মহলে ফ্যাসান হয়ে ওঠে। আজ বিংশ-শতাব্দীর মধ্য-লগ্নে আবার তার প্রতিক্রিয়া দেখা যাচ্ছে, এই প্রতিক্রিয়ার

সুযোগে যেমন একদিকে ধর্ম্ম-ব্যবসা হঠাৎ বেড়ে উঠেছে, তেমনি একদল মানুষের মনে সত্যিকারের ধর্ম্মজিজ্ঞাসা জেগেছে, আত্মিক জীবনের প্রতি মানুষের একটা সত্যিকারের আগ্রহ ও অনুসন্ধিৎসা জেগে উঠেছে। আজ তাই সে চারদিকে খুঁজছে, কোথায় এই আত্মিক জীবনের রহস্য নিহিত আছে? সে-রহস্যের স্বরূপ কি? প্রকাশ কি? সম্ভাবনা কি?

ভারতের সাধকের মরমী লেখক আজকের মানুষের এই নবজাগ্রত আত্মিক পিপাসার দিকে লক্ষ্য রেখে ভারতের তথা বাংলার আত্মিক মহাপুরুষদের জীবন ও সাধনার রহস্যকেন্দ্রের অনুসন্ধান করেছেন এবং সেই অনুসন্ধানের ফল ঔপন্যাসিকের সরস ভঙ্গীতে, ভক্তের অন্তর্দৃষ্টি ও জ্ঞানীর বিশ্লেষণ ভঙ্গীতে আমাদের সামনে তুলে ধরেছেন।

ভারতের সাধনার প্রধান বৈশিষ্ট্য হলো, প্রত্যেক সাধক তাঁর নিজস্ব বিশেষ পন্থায় দিব্য সত্যের অনুসন্ধান করেছেন। তাই ভারতের সাধনার ও ভারতীয় সাধকের সাধনার ধারা বহুমুখী। কেউ নিজেকে শাক্ত ব'লে পরিচয় দিয়েছেন, কেউ বৈষ্ণব, কেউ তান্ত্রিক, কেউ বৈদান্তিক, কেউ বাউল, কেউ সর্ব্বত্যাগী যোগী। প্রত্যেকের লক্ষ্য এক, কিন্তু সাধনার ধারা স্বতন্ত্র। ভারতের সাধকের লেখক এই ঐতিহাসিক সত্যের দিকে দৃষ্টি রেখেই বিভিন্ন পন্থাশ্রয়ী বিশেষ বিশেষ সাধকের জীবনী এই বইতে অন্তর্ভুক্ত করেছেন এবং সুগভীর ও সূক্ষ্ম অন্তর্দৃষ্টির সাহায্যে সেই সব বিভিন্ন সাধক মহাপুরুষদের বিভিন্ন সাধনার অন্তর্গূঢ় তত্ত্বকে অপূর্ব্ব দরদ দিয়ে ফুটিয়ে তুলেছেন। এবং লেখকের রচনার প্রধান কৃতিত্ব হলো, তত্ত্বকে প্রকাশ করতে গিয়ে জীবনকে তিনি বাদ দেননি। প্রত্যেক সাধকের জীবনের কাহিনী ঔপন্যাসিকের মতন তিনি জীবন্ত ক'রে তুলেছেন। এবং এই বিস্মৃত-স্মৃতি মহাপুরুষদের জীবন-কাহিনী সংগ্রহের জন্যে দিনের পর দিন তিনি বিভিন্ন সূত্র ধরে গবেষণা করেছেন, বহু জীবিত লোকদের কাছ থেকেও বহু আখ্যান সংগ্রহ করেছেন এবং এর জন্যে সমস্ত

পুরোণো দলিলপত্র নিষ্ঠাসহকারে ঘেঁটেছেন। সর্ব্বোপরি, এই জাতীয় জীবনী লেখার জন্যে সব চেয়ে বেশী দরকার, লেখকের নিজস্ব আত্মিক সাধনার ঐকান্তিকতা, লোকচক্ষুর অন্তরালে ভারতের সাধকের লেখক সেখানে নিজেকে যে ঐকান্তিকতায় প্রস্তুত করেছেন, তার চিহ্ন তাঁর লেখার প্রত্যেক চরণে পরিস্ফুট হয়ে উঠেছে।

এই বই যিনি লিখেছেন, তিনি ঈশ্বরে বিশ্বাসী, তিনি বিশ্বাস করেন মানুষের এই ইন্দ্রিয়গ্রাহ্য ক্ষুদ্র পৃথিবীর বাইরে বৃহত্তর অস্তিত্বের বিশ্ব-ব্রহ্মাণ্ড আছে এবং সেই অদৃশ্য বৃহত্তর বিশ্বের সঙ্গে আমাদের এই ইন্দ্রিয়-পরিমিত ক্ষুদ্র পৃথিবীর একটা প্রত্যক্ষ সংযোগ আছে। এই সূত্রটির ওপর ভিত্তি ক'রেই তিনি এইসব জীবনী লিখেছেন। তাই তাঁর লেখায় লৌকিক ও অলৌকিক সমান মর্য্যাদা পেয়েছে।

আজ সারা বিশ্বে, তথা ভারতে ও বাংলায় একটা নতুন আত্মিক জীবনের স্পৃহা জেগে উঠছে। আমার বিশ্বাস, এই বই সেই নব-জাগ্রত স্পৃহার শিখাকে উজ্জ্বলতর ক'রে তুলবে।

এ গ্রন্থ প্রকাশের একটু ইতিহাস আছে। বহুদিন থেকে আমার বাসনা ছিল একটা প্রকাশনা প্রতিষ্ঠান গড়ে তোলবার। স্বনামখ্যাত ছায়াচিত্র প্রযোজক ও পরিচালক, আমার অনুজপ্রতিম শ্রীসুধীর মুখোপাধ্যায়ের উদ্যোগে সেই প্রতিষ্ঠান বাস্তব-রূপ গ্রহণ ক'রলো, রাইটার্স সিণ্ডিকেট নাম নিয়ে।

এই রাইটার্স সিণ্ডিকেটের প্রথম অবদান হিসাবে "ভারতের সাধক" প্রকাশ করবার সিদ্ধান্ত আমরা গ্রহণ করি। আজ এই বই খণ্ডে খণ্ডে, স্বয়ং সম্পূর্ণ রূপে বাংলার রসিক পাঠকবর্গের কাছে সানন্দে উপস্থিত করছি।

সব সাধক মহাপুরুষের জীবন এখানে অন্তর্ভুক্ত করা সম্ভব হয়নি, লেখকের উদ্দেশ্যও তা নয়। ভারতের সাধনার বিভিন্নতার দিকে লক্ষ্য রেখে লেখক সেইসব মহাপুরুষদের জীবনীই গ্রহণ করেছেন, যাঁদের সাধনার একটা স্বতন্ত্র বৈশিষ্ট্য আছে।

শঙ্কর নাথ রায় লেখকের ছদ্মনাম। আজ বাংলাসাহিত্যে ছদ্মনাম ব্যবহারের একটা রীতি এসেছে। এই ছদ্মনামের আড়ালেই তিনি থাকতে চান, তাই তাঁর নিভৃতি থেকে তাকে বাইরে আর টেনে আনতে চাই না।

শ্রীনৃপেন্দ্রকৃষ্ণ চট্টোপাধ্যায়

# ভারতের সাধক

( প্রথম খণ্ড )

শঙ্করনাথ রায়





# প্রকাশকের নিবেদন

১ম খণ্ড ভারতের সাধক-এর পরিবর্দ্ধিত দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হ'ল। প্রথম প্রকাশের পর থেকেই এ গ্রন্থ খ্যাতনামা সমালোচকদের অভিনন্দন লাভ করে, সর্ব্বতোভাবে রসোত্তীর্ণ ব'লে একে তাঁরা স্বীকৃতি দেন। সমকালীন বাংলার এক বিশিষ্ট সাহিত্যকর্ম্ম রূপেও ভারতের সাধক প্রধান পত্র পত্রিকার কাছে মর্য্যাদা পেয়েছে।

সাহিত্যরসিক ও অধ্যাত্মরস-পিপাসু, এই উভয় শ্রেণীর পাঠকই এ বইটিকে এ যাবৎ কম সমর্থন দেননি। ফলে ১ম ও ২য় খণ্ডের প্রথম সংস্করণের সব কপি অত্যল্প সময়ের মধ্যে নিঃশেষিত হয়ে যায়। বর্ত্তমানে আমরা ১ম খণ্ডের দ্বিতীয় সংস্করণ নিয়ে উপস্থিত হয়েছি, ২য় খণ্ডের দ্বিতীয় সংস্করণ যন্ত্রস্থ।

জীবনীগুলো এখানে সাজানো হয়েছে সাধকদের সাধনপন্থার বৈচিত্র্য ও বৈশিষ্ট্য অনুসারে, আবার তাঁদের আবির্ভাবের পৌর্ব্বা-পর্য্যের দিকেও লক্ষ্য রাখা হয়েছে। ফলে রচনার বিন্যাস ও সঙ্কলনের ধারা বৈচিত্র্যহীন হতে পারেনি। যোগী, তান্ত্রিক, বৈদান্তিক, বৈষ্ণব, মরমিয়া প্রভৃতিকে নিয়ে সাজানো হয়েছে বিভিন্ন রঙ ও রসের এক বর্ণাঢ্য মিছিল।

ভারতবাসীর আদর্শ, ঐতিহ্য বিশেষ করে তার আত্মপরিচয়ের দিক্‌দর্শন নিহিত ভারতের সাধকদের ত্যাগ, তপস্যা ও সিদ্ধির ভেতর। তাই আজকের দিনে, জাতির পুনরুজ্জীবন সাধন করতে হলে, সমাজকল্যাণ উৎসারিত করতে হ'লে এঁদের জীবনতথ্য আলোচনা করলে চলবেনা, এঁদের আদর্শ ও স্মৃতি অনুধ্যান না ক'রেও উপায় নেই। ভারতের সাধক-এ জাতির আত্মপরিচয় সাধনের মহান

কর্ম্মটিরই এক ভূমিকা রচিত হয়েছে। তাই এর প্রকাশনার কাজে এগিয়ে এসে আমরা নিজেরাও কম পরিতৃপ্তি লাভ করিনি।

দ্বিতীয় সংস্করণে গ্রন্থের আয়তন আরো বড় হয়েছে, এজন্য বাধ্য হয়ে মূল্য সামান্য পরিমাণে বাড়াতে হ'ল। ইতি—

প্রকাশক

# শ্রীত্রৈলঙ্গ স্বামী

প্রভাতের আলোকচ্ছটা সবেমাত্র ফুটিয়া উঠিয়াছে। বিশ্বনাথ-মন্দিরে মঙ্গলারতির শঙ্খঘণ্টারব এখনো মিলাইয়া যায় নাই। বারাণসীর পথঘাটে কেবলি শোনা যাইতেছে 'শিব শম্ভো শঙ্কর হর' ধ্বনি।

বেণীমাধবের-ধ্বজার নিকটেই পঞ্চগঙ্গার প্রাচীন ঘাট। পাথরের সোপানগুলি ধাপে ধাপে নীচে বহুদূরে নামিয়া গিয়াছে। সম্মুখে পুণ্যতোয়া জাহ্নবী অর্দ্ধচন্দ্রাকারে প্রসারিতা।

মুমুক্ষু নরনারী প্রত্যহ দলে দলে স্নানান্তে ঘাটের উপরে উঠিয়া আসে। মহাকায় উলঙ্গ সন্ন্যাসীর চরণে তাহারা প্রণত হয়। 'হর হর বম্ বম্' বলিয়া পরম শ্রদ্ধাভরে ইঁহারই শিরে গঙ্গাবারি ও পুষ্প-বিল্বপত্র ঢালিয়া দেয়।

নির্ব্বিকার, ধ্যানগম্ভীর যোগীর কিন্তু কোনদিকে ভ্রূক্ষেপমাত্র নাই।

সচল বিশ্বনাথজ্ঞানে ভক্তের দল প্রতিদিন এমনি করিয়া এই মহাপুরুষকে দর্শন করিতে আসে, তারপর সমাধি-মগ্ন নিস্পন্দ দেহে শ্রদ্ধার্ঘ্য ঢালিয়া দিয়া কৃতার্থ হইয়া ফিরিয়া যায়।

কাশীধামের আবাল-বৃদ্ধ-বনিতার নিকট এই মানব-বিগ্রহ ত্রৈলঙ্গ মহারাজ নামে পরিচিত। প্রায় দেড়শত বৎসর ব্যাপিয়া এই শিব-পুরীতে তিনি বিরাজমান। সহস্র সহস্র বারাণসীবাসী যোগেশ্বর মহাপুরুষ বলিয়া যেমন তাঁহাকে শ্রদ্ধা ও বিস্ময়ের চোখে দেখে, তেমনি আবার তাঁহাকে জানে পরম আত্মজনরূপে। আপদ-বিপদ ও সঙ্কটের দিনে মহাত্মার পরমাশ্রয়ে তাঁহারা ছুটিয়া আসে।

গঙ্গার ঘাটে যে ভক্তদল আজ একান্ত নিষ্ঠায় যোগীবরকে অর্ঘ্য প্রদান করিয়া গেলেন, তাঁহাদের পিতা, পিতামহ ও প্রপিতামহও হয়তো এমনিভাবে এই দেবদুর্লভ সান্নিধ্যলাভে একদিন ধন্য হইয়াছেন।

পৌনে তিনশত বৎসরের সুদীর্ঘ জীবনে, কঠোর তপশ্চর্য্যার ফলে স্বামীজী অপরিমেয় যোগবিভূতির অধিকারী হন। মুক্তিকামী ও আর্ত্ত মানবের কল্যাণে এই মহাসম্পদ জীবনপথের দুইপাশে তিনি দিনের পর দিন অবলীলায় ছড়াইয়া দিয়া যান।

যোগবিভূতির এক দীপ্ত ভাস্কররূপে স্বামীজী কাশীধামে বিরাজ করিয়াছেন। এই জ্যোতিষ্মান মহাজীবনেব সান্নিধ্যে বসিয়া সাধক ও দর্শনার্থীর দল দিনের পর দিন আলোকস্নান করিয়াছে, ধন্য হইয়াছে। কিন্তু তাঁহার প্রকৃত স্বরূপ তাহারা উপলব্ধি করিতে পারিয়াছে কই? মহাযোগীর নিগূঢ় অধ্যাত্মজীবনেব মহিমাকে কে জানিতে সক্ষম হইয়াছে? এই করুণাঘন 'সচল বিশ্বনাথের' দিব্য স্পর্শে কত জীব যে শিবত্ব প্রাপ্ত হইয়াছে তাহাব সন্ধানই বা কয়জন রাখে?

বারাণসীর তীর্থকেন্দ্রে সমাগত যোগী, তান্ত্রিক ও ভক্ত সাধকদের সংখ্যা নিতান্ত কম নয়। এখানে দেড়শত বৎসর কাল ব্যাপিয়া স্বামীজী মহারাজের উপদেশ ও আশীর্ব্বাদ তাঁহাদের অনেকেরই সাধনজীবনকে উজ্জ্বলতর কবিয়া তুলিয়াছে।

সপ্তদশ শতাব্দীর প্রথম পাদের কথা। দাক্ষিণাত্যস্থিত অন্ধ্র প্রদেশের ভিজিয়ানাগ্রাম অঞ্চলে হোলিয়া নামক এক জনপদ তখন বর্ত্তমান ছিল। নরসিংহ বাও এখানকাব এক ভূম্যধিকারী। ধর্ম্মনিষ্ঠ বলিয়া সকলে তাঁহাকে সম্মান করিত। ভক্ত সাধিকারূপে পত্নী বিদ্যাবতীর সুনামও কম ছিল না। উভয়ে মিলিয়া সদাই দেবার্চ্চনা, ব্রাহ্মণসেবা ও ধর্ম্মাচরণে রত থাকিতেন।

দীর্ঘকাল অতিবাহিত হইলেও রাও দম্পতির কোন সন্তান জন্মিল না। অথচ বংশরক্ষার জন্য নরসিংহের উৎকণ্ঠার সীমা নাই। বাধ্য হইয়া তাই আবার তাঁহাকে আর একটি বিবাহ করিতে হইল।

গৃহে এক শিবলিঙ্গ প্রতিষ্ঠিত রহিয়াছে। এবার হইতে এই দেববিগ্রহের সেবা ও আরাধনায়ই বিদ্যাবতী বেশীর ভাগ সময় কাটাইতে থাকেন।

দেবাদিদেবের কৃপা অবশেষে একদিন নামিয়া আসে। বিদ্যাবতী একটি সুলক্ষণযুক্ত পুত্রসন্তান লাভ করেন। নরসিংহের গৃহ সেদিন আনন্দ-কলরবে ভরিয়া উঠে।

শিবের করুণায় জন্ম—তাই শিশুর নামকরণ হয় শিবরাম। এই শিবরামই উত্তরকালে ভারতের অধ্যাত্মগগনে আবির্ভূত হন মহাযোগী ত্রৈলঙ্গস্বামীরূপে।

শিবরামের জন্মের কিছুকাল পরে নরসিংহের অপর স্ত্রীর গর্ভেও এক পুত্রসন্তান জন্মে, তাঁহার নাম রাখা হয় শ্রীধর।

বিদ্যাবতী সেদিন শিবারাধনায় মগ্ন রহিয়াছেন। শিশু শিবরাম নিকটেই বসিয়া আপন মনে খেলা করিতেছিল। শ্রান্ত হইয়া কখন যে সে ঘুমাইয়া পড়িয়াছে তাহা তিনি লক্ষ্য করেন নাই। পূজা সমাপনান্তে হঠাৎ এক অলৌকিক দৃশ্য দেখিয়া তিনি স্তম্ভিত হইয়া গেলেন। দেখিলেন, শিব-বিগ্রহ হইতে একটি জ্যোতির স্রোত নির্গত হইয়া গর্ভ-মন্দিরটি আলোকিত করিয়া তুলিয়াছে। ক্ষণকাল পরেই এই জ্যোতির ধারা ভূতলে শায়িত শিশুর দেহে বিলীন হইয়া গেল।

একি অদ্ভুত কাণ্ড! বিদ্যাবতীর মনে দেখা দিল এক অজানা আশঙ্কা। ত্রস্তব্যস্তে পুত্রকে কোলে লইয়া তিনি নিজের ঘরে প্রবেশ করিলেন।

নরসিংহের নিকট ঘটনাটি বিবৃত করা হইল। সমস্ত কিছু শুনিয়া সহধর্ম্মিণীকে তিনি সান্ত্বনা দিলেন, "ওগো, তোমার কোন ভয় নেই। এ সন্তান তুমি শিবকৃপায় লাভ করেছ, এ তোমার দীর্ঘ আরাধনার ফল—মহেশ্বর আজ এ ইঙ্গিতটিই তোমায় দিয়ে গেলেন।"

বালক শিবরাম বড় স্বভাবগম্ভীর। সে যেন শিশুরাজ্যের এক ব্যতিক্রম। খেলাধূলায় কোন আসক্তি নাই—আনন্দমুখর সঙ্গীদের মধ্যে দাঁড়াইয়া নিজেকে সে বড় বিব্রত বোধ করে। শুধু বালককালে বা কিশোর বয়সেই নয় যৌবনের উন্মেষেও এ ঔদাসীন্য তাহার বাড়িয়া উঠিতে থাকে।

পুত্রের এই বৈরাগ্য ও বিষয়বিরক্তি সহজাত। কিন্তু সাধিকা জননীর কল্যাণ-ছায়াতেই গোড়ার দিকে জীবনটি তাহার নির্দ্দিষ্ট পথখানি খুঁজিয়া পায়। এতদিনের শিবারাধনায় সাধ্বী বিদ্যাবতী যাহা কিছু সাধনসম্পদ লাভ করিয়াছেন, পুত্রের জীবনে তিনি তাহা অকৃপণ করে ঢালিয়া দেন। অধ্যাত্মজীবনের প্রথম পাদক্ষেপের কালে জননীই হন শিবরামের শিক্ষয়িত্রী। তাঁহারই নির্দ্দেশিত পথে ভাগবত-জীবনটি অগ্রসর হইয়া চলে।

পুত্রের চালচলন, তাহার এ বৈরাগ্য নরসিংহ রাওকে চঞ্চল না করিয়া পারে নাই। শিবরাম এখন যুবক। তাছাড়া, বংশের সে জ্যেষ্ঠ পুত্র। তাই পিতা স্বভাবতঃই তাঁহার বিবাহের জন্য ব্যস্ত হইয়া পড়িয়াছেন। কিন্তু বিবাহ করাইবেন কাহাকে? তরুণ পুত্রের মানসপটে ইতিমধ্যেই সংসারের অনিত্যতাবোধটি ফুটিয়া উঠিয়াছে। চিরকুমার থাকিয়া নিরুপদ্রবে তিনি সাধন ভজন করিতে চান। পিতার প্রস্তাবে তাই তীব্র অসম্মতি জানাইয়া বসিলেন।

সর্ব্বাপেক্ষা বিস্ময়ের ব্যাপার, শিবরামের মাতা বিদ্যাবতী পুত্রের এ মতকে সমর্থন করিয়া বসেন। নরসিংহকে তিনি বুঝাইতে থাকেন, "শিবরাম সংসার করতে চায় না। চিরকুমার থেকে সাধনভজন করবে,

ভগবান লাভ করবে এই সঙ্কল্পই সে করেছে। বেশ তো। এ সাধু সঙ্কল্পে ওকে বাধা দেওয়া কেন? ঈশ্বর দর্শন ক'রে সে বংশের মুখ উজ্জ্বল করুক। ঘর-সংসার করার জন্য তো শ্রীধরই রয়েছে।”

মহিয়সী জননীর এ কথা কয়টি সেদিন সকলকে মুগ্ধ করিয়া দেয়। নরসিংহ আর এ পুত্রের বিবাহের প্রস্তাব লইয়া পীড়াপীড়ি করেন নাই।

শিবরামের সাধন-জীবনের প্রথম বাধাটি সেদিন এভাবে অপসারিত হইয়া যায়।

বৃদ্ধ নরসিংহ রাও-এর জীবনের দ্বারে একদিন পরলোকের ডাক আসিয়া গেল। শিবরামের বয়স তখন চল্লিশ বৎসর। ইহার প্রায় বার বৎসর পরে বিদ্যাবতী দেবীও একদিন আত্মপরিজনের মায়া কাটাইয়া সাধনোচিত ধামে প্রস্থান করিলেন। পিতৃপ্রয়াণে শিবরামের সংসারবন্ধন শিথিল হইয়াছিল, জননীবিয়োগে সে বন্ধন এবার একেবারে ছিন্ন হইয়া গেল।

শ্মশানের একপ্রান্তে একটি পর্ণকুটির বাঁধিয়া তিনি অধ্যাত্ম-সাধনায় নিমগ্ন হইলেন। কনিষ্ঠ ভ্রাতা শ্রীধরের অশ্রুজল, আত্মীয় ও বন্ধুবান্ধবদের অনুনয়, কোন কিছুই সেদিন তাঁহাকে সঙ্কল্প হইতে বিচ্যুত করিতে পারে নাই। পৈতৃক বিষয়-সম্পত্তি অনুজ শ্রীধরকে দান করিয়া সংসারাশ্রমের সমস্ত বন্ধন তিনি ছিন্ন করিলেন।

সাধনকুটিরের একদিকে রহিয়াছে চিতাভস্মপূর্ণ শ্মশান, আর এক দিকে কল্লোলিনী তটিনী। জীবন-মরণের এই পটভূমিকায় বসিয়া দুর্জ্ঞেয় মহাসত্যকে শিবরাম উপলব্ধি করিতে চান। তাই একান্ত ও পরম নিষ্ঠায় তাঁহার সাধনা অগ্রসর হইয়া চলে। দীর্ঘ বিশবৎসর কাল এখানে একই স্থানে বসিয়া তিনি কাটাইয়া দেন।

ত্যাগ-তিতিক্ষা ও কৃচ্ছ্র সাধনের ফল অবশেষে একদিন ফলিল। কোন্ এক অদৃশ্য শক্তির ইঙ্গিতে শ্মশানক্ষেত্রের ঐ পর্ণকুটিরটিতে

একদিন পদার্পণ করেন স্বামী ভগীরথানন্দ সরস্বতী। পাঞ্জাবের বাস্তুর গ্রামে ছিল এই শক্তিমান সাধকের আদি বাস। ইনিই শিবরামের ঈশ্বরনির্দ্দিষ্ট পথিপ্রদর্শক—চিহ্নিত যোগীগুরু।

ভগীরথস্বামীর সহিত শিবরাম এবার চিরতরে হোলিয়া গ্রাম ত্যাগ করেন। তারপর নানা তীর্থ পর্য্যটনের পর উভয়ে পুষ্করে আসিয়া উপস্থিত হন। এই পবিত্র তীর্থে বসিয়া সাধক শিবরাম ভগীরথস্বামীর নিকট সন্ন্যাস গ্রহণ করেন। এ সময়ে তাঁহার বয়স প্রায় আটাত্তর বৎসর। সন্ন্যাসাশ্রমে তাঁহার নূতন নামকরণ হয়—গণপতি সরস্বতী। কিন্তু তেলেঙ্গ দেশ হইতে আগত সন্ন্যাসী বলিয়া উত্তরকালে কাশীর জনসাধারণ তাঁহাকে ত্রৈলঙ্গস্বামী নামেই অভিহিত করিত।

দীক্ষা গ্রহণের পর হইতেই শিববাম সাধনাব গভীরে নিমজ্জিত হইয়া যান। গুরু ভগীরথ স্বামীজী পুষ্কব তীর্থেই দেহরক্ষা করেন। তারপর এই পবিত্র ক্ষেত্রে প্রায় দশ বৎসব কঠোর সাধনার পর ত্রৈলঙ্গস্বামীজী ভারতের কতকগুলি প্রসিদ্ধ তীর্থেব পবিক্রমায় বহির্গত হন। বলা বাহুল্য, এ সময়ে তাঁহাব বয়স অষ্টাশী বৎসর অতিক্রম করিয়াছে। এই বয়সেও জবাবার্দ্ধক্যমুক্ত এই সিদ্ধ যোগীব সুগঠিত দেহটি লোকেব বিস্ময় না জাগাইয়া পারিত না।

কয়েক বৎসব পরের কথা। স্বামীজী তাঁহাব পর্য্যটনের পথে সেবার সেতুবন্ধ রামেশ্ববধামে উপনীত হইয়াছেন। একটি বৃহৎ মেলা তখন এখানে অনুষ্ঠিত হইতেছে। একটি দরিদ্র, ব্যাধিগ্রস্ত ব্রাহ্মণতনয় এ সময়ে এই তীর্থক্ষেত্রে অকস্মাৎ প্রাণত্যাগ করেন। হতভাগ্য তীর্থকামীর মৃতদেহ সৎকারেব আয়োজনে সকলে তখন ব্যস্ত। মৃতের আত্ম-পরিজনের বিলাপ ও আর্ত্তনাদে সেখানে এক করুণ দৃশ্যের অবতারণা হইয়াছে।

প্রশান্তবদন, বিবাটকায় এক সন্ন্যাসী দণ্ডকমণ্ডলু হস্তে ঐ স্থান অতিক্রম করিতেছিলেন। বিলাপ ও কান্নার করুণ ধ্বনি তাঁহার

অন্তরে এক আলোড়ন তুলিয়া দিল। মহাপুরুষ কমণ্ডলু হইতে কিছুটা জল লইয়া অস্ফুট স্বরে কি এক মন্ত্রোচ্চারণ করিতে লাগিলেন।

মন্ত্র পড়িয়া মৃতের দেহে জল ছড়াইয়া দিবামাত্রই সেখানে কিন্তু এক অলৌকিক কাণ্ড ঘটিয়া গেল। আগ্রহব্যাকুল সহস্র সহস্র মানুষের দৃষ্টির সম্মুখে মৃত ব্রাহ্মণ ধীরে ধীরে চক্ষু উন্মীলন করিয়া বসিলেন!

ততক্ষণে জনতার ভীড় এড়াইবার জন্য সন্ন্যাসী কোথায় যেন অদৃশ্য হইয়া গিয়াছেন।

মেলার একদল সিদ্ধ মহাপুরুষের নিকট কিন্তু এই শক্তিধর সন্ন্যাসীর পরিচয় সেদিন গোপন রহে নাই। তাঁহাদের কাছে জানা গেল, ইনি মহাযোগী ভগীরথস্বামীর সার্থকনামা শিষ্য—গণপতি স্বামী।

ইতিমধ্যে আরও বহু বৎসর কাটিয়া গিয়াছে। স্বামীজী মহারাজ তীর্থ পরিক্রমণ করিতে করিতে এক সময়ে নেপালে আসিয়া পৌঁছিয়াছেন। এখানকার গভীর অরণ্যপ্রদেশে এই সময়ে তিনি কিছুকাল কঠোর তপস্যায় ব্রতী হন।

একদিন নেপালের এক রাণা শিকারের উদ্দেশ্যে সদলবলে গহন বনে ঢুকিয়া পড়িয়াছেন। ব্যাঘ্রের সন্ধান পাওয়া গেল—উহার দিকে তিনি বারবার গুলীও নিক্ষেপ করিলেন, কিন্তু তাহা লক্ষ্যভ্রষ্ট হইয়া গেল।

সঙ্গী ও অনুচরদের দূরে ফেলিয়া রাণা এবার দ্রুতবেগে তাঁহার শিকারের পশ্চাদ্ধাবন করিলেন। কিছুক্ষণ পরে যে দৃশ্য তাঁহার সম্মুখে উদ্‌ঘাটিত হইল, তাহাতে তাঁহার বিস্ময়ের সীমা রহিল না। দেখিলেন, বিরাটকায় এক যোগী অদূরে বৃক্ষমূলে উপবিষ্ট। আর পলায়মান সেই বাঘটি গর্জ্জন করিতে করিতে তাঁহার আসনের সম্মুখে আসিয়া লুটাইয়া পড়িয়াছে। যোগীও আদর করিয়া এই শরণাগত

ব্যাঘ্রের দেহে ধীরে ধীরে হাত বুলাইতেছেন—তাঁহার কাছে ইহা যেন এক গৃহপালিত প্রিয় মার্জ্জার।

রাণা ও তাঁহার অনুচরগণ বিস্ময়বিমূঢ় হইয়া দাঁড়াইয়া আছেন। হস্ত সঞ্চালন করিয়া যোগী এবার রাণাকে অভয় দিলেন, তাঁহাকে নিকটে ডাকিলেন।

প্রণাম করিয়া উঠিয়া দাঁড়াইতেই রাণাকে সস্নেহে কহিলেন, "দেখো বেটা, ইঁহা কোই ডরকা কারণ নহি হ্যায়। তেরা মন্‌সে হিংসা হটা দো, ইয়ে শের তুমকো কুছ্‌ বিগাড়নে্‌ নহি সাকেগা। সব-কোই জীব তো একহি ভগবান কো সৃষ্টি হ্যায়—উস্‌কি প্রেম দো, উয়ো ভি জরুর তুম্‌কো প্রেম দেগা। ইয়ে বাত ঠিকসে ইয়াদ্‌ রাখনা"—অর্থাৎ, দেখ বাবা, এখানে তোমার কোন ভয়ের কারণ নেই। তোমার মন থেকে হিংসা দূর কর, তাহলে বাঘ কখনো তোমার কোন অনিষ্টসাধনে সক্ষম হবে না। সব জীবই তো ঈশ্বরের সৃষ্টি—সব জীবকেই তুমি সত্যকার প্রেম দাও, তারাও তোমাকে এ প্রেম ফিরিয়ে দেবে।

রাণা সাহেব সেদিন কাঠমাণ্ডুতে ফিরিয়া গিয়া নেপালের প্রধান মন্ত্রীর কাছে এই অদ্ভুতকর্ম্মা মহাযোগীর কাহিনী বিবৃত করেন। শ্রদ্ধার্ঘ্যস্বরূপ বহু দ্রব্যাদি নিয়া প্রধানমন্ত্রী অতঃপর তৈলঙ্গস্বামীর সহিত সাক্ষাৎ করেন, তাঁহার আশীর্ব্বাদ প্রাপ্ত হন।

যোগীবরের অলৌকিক কাহিনীর কথা লোকমুখে ক্রমে ক্রমে প্রচারিত হয় এবং অরণ্যমধ্যে জনসমাগম হইতে থাকে। ফলে বাধ্য হইয়া স্বামীজীকে তখন এই বনাঞ্চল ত্যাগ করিতে হয়।

স্বামীজীর বিভূতিলীলা এ সময় হইতেই নানাস্থানে প্রকটিত হইতে থাকে। ইহার প্রত্যেকটি ঘটনাই শোক, তাপ ও ব্যাধি জর্জ্জরিত মানবের দুঃখ মোচনের এক একটি অপূর্ব্ব করুণা-লীলা। আপনভোলা শক্তিধর সন্ন্যাসীর মর্ম্মকেন্দ্রে যাহারই আর্ত্ত আবেদন

কোনমতে একবার পৌঁছিয়া গিয়াছে, সে-ই তাঁহার কৃপার ধারায় অভিষিক্ত হইয়াছে।

নেপাল ত্যাগের পর তিব্বত ও মানস-সরোবর ঘুরিয়া স্বামীজী হিমালয় হইতে নিম্নে অবতরণ করিতেছেন। এ সময়ে হঠাৎ একদিন তিনি দেখিলেন, পথমধ্যে গ্রামবাসীদের ভীড় জমিয়া গিয়াছে। একটি বিধবা স্ত্রীলোক সাত বৎসর বয়স্ক একটি বালকের মৃতদেহ কোলে করিয়া উচ্চ স্বরে কাঁদিতেছে। এই বালকই ছিল তাহার জীবনের একমাত্র অবলম্বন, তাহার নয়নের মণি। তাহাকে হারাইয়া তাই হৃদয়ে আজ শোক-সাগর উথলিয়া উঠিয়াছে। কাহারো প্রবোধবাক্যেই সে শান্ত হইতেছে না।

সঙ্গীরা শব-সৎকারের জন্য প্রস্তুত হইতেছে, এমন সময়ে স্বামীজী ধীর পদবিক্ষেপে সম্মুখে আসিয়া দাঁড়াইলেন।

তেজঃপুঞ্জকলেবর কে এই বিরাটকায় সন্ন্যাসী? ইঁহাকে একবার দর্শন করা মাত্র পুত্রশোকাতুরা মাতার চাঞ্চল্যও কেন যেন থামিয়া গেল। তবে কি তাহারই বিপদোদ্ধারের জন্য এই শিশুকে বাঁচাইবার জন্য এ মহাপুরুষের আবির্ভাব? ইনি কি দৈব-প্রেরিত? শোকাকুলা জননী মৃত বালকটিকে ক্রোড় হইতে নামাইয়া সন্ন্যাসীর পদপ্রান্তে রাখিয়া দিলেন।

রমণীর ক্রন্দন ও মিনতিতে যোগীবরের দুই চোখে করুণার অশ্রু-ধারা নামিয়া আসিয়াছে। প্রশান্তবদনে মৃত বালকের দিকে তিনি আগাইয়া আসিলেন। দিব্য করস্পর্শে মৃতদেহে ধীরে ধীরে প্রাণ সঞ্চারিত হইল। বালকের জননী ও আত্মীয়-বন্ধুদের মধ্যে তখন আনন্দের বান ডাকিয়া উঠিয়াছে।

কিছুক্ষণ বাদেই এই অদ্ভুতকর্মা সন্ন্যাসীর খোঁজ পড়িল। কি আশ্চর্য্য, তাঁহাকে তো পাওয়া যাইতেছে না! সকলের দৃষ্টি এড়াইয়া খেয়ালী সন্ন্যাসী কোন্ গিরিকন্দরে অদৃশ্য হইয়া গেলেন তাহা কেহ লক্ষ্য করে নাই।

উত্তরাখণ্ড হইতে অবতরণ করিবার পর স্বামীজী নর্ম্মদা-তীরে আসিয়া উপস্থিত হন। সর্ব্বজনবন্দিতা এই স্রোতস্বিনীর তটে পুরাণ-বিশ্রুত মার্কণ্ডেয় ঋষির আশ্রম। কয়েকজন বিশিষ্ট সাধু মহাত্মা সে সময়ে এই পবিত্রস্থলীতে বসিয়া তপস্যা করিতেছেন। আশ্রমের এক কোণে নিজের আসনটি স্থাপন করিয়া তৈলঙ্গ মহারাজ ধ্যানে নিমগ্ন হইলেন।

খাকীবাবা নামে এক মহাপুরুষ দীর্ঘদিন যাবৎ এখানে অবস্থান করিতেছিলেন। এ অঞ্চলে তাঁহার যোগ-সিদ্ধির খ্যাতি যথেষ্ট। একদিন শেষরাত্রে খাকীবাবা নর্ম্মদা তীরে বসিয়া সাধনক্রিয়া করিতেছেন, হঠাৎ নর্ম্মদার জলধারার দিকে তাঁহার দৃষ্টি নিবদ্ধ হইল। অদূরে তিনি এক অদ্ভুত দৃশ্য দেখিলেন।—নর্ম্মদার জলস্রোত শুভ্র দুগ্ধধারায় রূপান্তরিত হইয়া কুলুকুলু শব্দে বহিয়া যাইতেছে। আর স্রোতমধ্যে দাঁড়াইয়া ত্রৈলঙ্গস্বামী এই দুগ্ধধারা অঞ্জলি পুরিয়া পান করিতেছেন।

মহাপুরুষ খাকীবাবার বুঝিতে বাকী রহিল না, নবাগত সন্ন্যাসী ত্রৈলঙ্গস্বামীর শক্তিবলেই এই বিস্ময়কর কাণ্ড সংঘটিত হইয়াছে। নর্ম্মদা-মাঈর স্তন্যধারা পানের অভিলাষ কোন্ আত্মবিস্মৃত মুহূর্ত্তে মহাযোগীর হৃদয়ে জাগিয়া উঠিয়াছিল কে বলিবে? সেই অমোঘ ইচ্ছাই হয়তো এ পীযূষধারাকে আজ এমন করিয়া আকর্ষণ করিয়া আনিয়াছে!

বড় অভাবনীয় নর্ম্মদার এ পরিবর্ত্তন! এ দুগ্ধধারা পানের জন্য খাকীবাবাও তখন উৎসুক হইয়া উঠিয়াছেন। কিন্তু কি আশ্চর্য্য! তিনি উহা স্পর্শ করামাত্রই সেই মুহূর্ত্তে নদীর জল পূর্ব্বাবস্থা ধারণ করিয়া বসিল। বিস্ময়-বিহ্বল খাকীবাবা বহুক্ষণ নদীতীরে নিশ্চল হইয়া দাঁড়াইয়া রহিলেন।

মার্কণ্ডেয় আশ্রমের সন্ন্যাসীরা সকলেই ত্রৈলঙ্গ স্বামীজীকে শ্রদ্ধা করিতেন ও ভালবাসিতেন। মহাত্মা খাকীবাবার মুখে এ অদ্ভুত

অভিজ্ঞতার কাহিনী শুনিয়া সকলেই বুঝিলেন, সাধনার সুমেরুশিখরে আরোহিত এই নবাগত যোগীর শক্তিকে পরিমাপ করিতে অনেকেরই কল্পনা স্তম্ভিত হইবে।

নর্ম্মদাতটের এ আশ্রমে আট বৎসর বাসের পর স্বামীজী ১১৪০ সালে প্রয়াগে উপনীত হন।

স্বামীজী ত্রিবেণীসঙ্গমের ঘাটে বসিয়া আছেন। আকাশে সেদিন মেঘের বড় ঘনঘটা। পুঞ্জীভূত কালো কালো মেঘের বুক চিরিয়া মাঝে মাঝে বিদ্যুৎ ঝলকিয়া উঠিতেছে। আসন্ন ঝড়ের আশঙ্কায় স্থানটি প্রায় জনশূন্য।

রামতারণ ভট্টাচার্য্য নামে এক ব্রাহ্মণ ত্রৈলঙ্গ স্বামীজীকে অত্যন্ত ভক্তি করিতেন। তাঁহার দৃষ্টি যোগীবরের উপর নিপতিত হইল। ঝড়বাদলে মহাপুরুষের বড় কষ্ট হইবে ভাবিয়া তিনি চিন্তিত হইয়া পড়িলেন।

নিকটে আসিয়া বলিলেন, "বাবা, এখনই ঝড় উঠ্ছে। আপনি নদীতীরে বসে অনর্থক কেন কষ্ট পাবেন? কাছেই লোকালয় রয়েছে, সেখানে এসে বসুন।"

স্বামীজী প্রশান্ত কণ্ঠে কহিলেন, "হমারে লিয়ে ফিকির্ মৎ করো, হমারা কোই তক্‌লিফ নহি হোগা। লেকিন উয়ো নাওকো যাত্রী-য়োঁকো তো রক্ষা করনে পড়েগা!" অর্থাৎ, আমার জন্য কোন দুশ্চিন্তার কারণ নেই। কোন কিছুতেই আমার কোন বিপদ বা কষ্ট হয় না, কিন্তু ঐ নৌকার আরোহীদের তো বাঁচাতে হবে!

স্বামীজীর অঙ্গুলিসঙ্কেত অনুসরণ করিয়া রামতারণবাবু লক্ষ্য করিলেন, দূরে তরঙ্গবিক্ষুব্ধ নদীগর্ভে একটি নৌকা বারবার সজোরে আন্দোলিত হইতেছে। কয়েকজন আরোহীসমেত উহা নদী পার হইয়া সঙ্গমঘাটের দিকে অগ্রসর হইতেছিল। কি একি দুর্দ্দৈব! হঠাৎ প্রচণ্ড ঝড়ের তাড়নায় নৌকাখানি নদীগর্ভে ডুবিয়া গেল।

এ করুণ দৃশ্যটি দেখিয়া রামতারণ আর্ত্তস্বরে কাঁদিয়া উঠিলেন। পার্শ্বে উপবিষ্ট স্বামীজীকে কি বলিতে গিয়া সবিস্ময়ে দেখিলেন, মুহূর্ত্তমধ্যে তিনি কোথায় অন্তর্হিত হইয়াছেন—আসনখানি শূন্য।

নদীর দিকে দৃষ্টি ফিরাইয়া রামতারণ কিন্তু একেবারে হতবুদ্ধি হইয়া গেলেন। তাইতো! নিমজ্জিত নৌকাটি আবার কোন্ ইন্দ্রজালবলে ভাসিয়া উঠিয়াছে!

আরোহীদের নিয়া নৌকা যখন তীরে উপনীত হইল, ভট্টাচার্য্য মহাশয়ের তখন বাক্‌স্ফূর্ত্তি হইতেছে না। দেখিলেন, স্বামীজীও অন্যান্য আরোহীদের সঙ্গে ঘাটে অবতরণ করিতেছেন। কোথা হইতে কখন যে উলঙ্গ সন্ন্যাসী নৌকায় চড়িয়া বসিলেন মাঝি-মাল্লা ও আরোহীরা তখনো সে রহস্য ভেদ করিতে পারে নাই।

ঝড়ের বেগ একেবারে প্রশমিত হয় নাই, স্নানের ঘাট প্রায় জনশূন্যই রহিয়াছে। রামতারণ স্বামীজীকে সাষ্টাঙ্গে প্রণাম করিলেন। তারপর ভক্তি গদ্‌গদকণ্ঠে কহিলেন, "বাবা, যে বিভূতিলীলা আপনার কৃপায় আজ দেখলাম, তাতে থ' হয়ে গিয়েছি। এ অলৌকিক শক্তি কি ক'রে মানুষ পায়, তা আজ আমায় আপনাকে বলতে হবে।"

পথ চলিতে চলিতে স্বামীজী স্মিতহাস্যে বলিলেন, "রামতারণ, এতে অবাক হ'বার কিন্তু কিছুই নেই। ঐশী শক্তি সমস্ত মানবের মধ্যেই সুপ্ত রয়েছে। তাকে জাগ্রত ক'রে নিতে পারলেই-তো সবকিছু সম্ভবপর হয়! এ মোটেই অস্বাভাবিক কিছু নয়। সত্যি কথা বলতে গেলে, প্রকৃত স্বভাব থেকে বিচ্যুত হয়েই মানুষ বরং আজ অস্বাভাবিক হয়ে গিয়েছে। তাই যা তার অতি স্বাভাবিক শক্তি, তাকে অলৌকিক ও অস্বাভাবিক মনে ক'রে সে বিস্মিত হয়।"

ইহার পর ত্রৈলঙ্গ স্বামীজী বারাণসীধামে উপনীত হন। ১১৪৪ সালের মাঘ মাস। তীব্র শীতের এক প্রত্যূষে অসিঘাটে এই

মহাকায় উলঙ্গ সন্ন্যাসীর আবির্ভাব ঘটে। কাশীধামের জনজীবনে অচিরে এ আবির্ভাব এক আলোড়নের সৃষ্টি না করিয়া পারে নাই।

সুদীর্ঘ দেড়শত বৎসর ব্যাপিয়া মহাপুরুষের যোগৈশ্বর্য্য লীলা একটির পর একটি এই পুণ্যস্থলীতে প্রকটিত হইতে থাকে। শিবপুরী কাশীধামে 'সচল বিশ্বনাথ' নামে তিনি আখ্যাত হন, এদেশের সাধকসমাজে লাভ কবেন এক অভূতপূর্ব্ব মর্য্যাদা।

ভারতের দিক্‌দিগন্ত হইতে বৎসবেব পব বৎসর অগণিত তীর্থ-কামী মানুষ বারাণসীতে উপস্থিত হয়। কিন্তু বিশ্বনাথ, অন্নপূর্ণা, দশাশ্বমেধ, মণিকর্ণিকা প্রভৃতি দর্শনের পবই সকলে ছুটে ত্রৈলঙ্গস্বামীর দর্শনের জন্য। এই বহুকীর্ত্তিত মহাযোগীর আশীর্ব্বাদ না নিয়া যে কাহারও এ স্থান ত্যাগেব উপায় নাই।

প্রথম দিকে স্বামীজী অসিঘাটে তুলসীদাসের বাগানে বাস করিতে থাকেন। একদিন তিনি আপন মনে পথ চলিতেছেন। ক্রমে লোলার্ককুণ্ডে আসিয়া উপস্থিত হইয়াছেন। সামনেই একটি দুর্ভাগা বাস্তার ধাবে বসিয়া বোগযন্ত্রণায় কাতবোক্তি করিতেছে। লোকটি জন্মবধির, তদুপরি কুষ্ঠরোগে একেবারে পঙ্গু হইয়া পড়িয়াছে। নাম তাহার ব্রহ্মসিংহ, আজমীঢ় দেশে তাহার বাড়ী। এই বিকটদর্শন রোগী ও তাহার কাতর কণ্ঠ স্বামীজীর অন্তরে করুণা জাগাইয়া তুলিল। ধীব পাদবিক্ষেপে এই সর্ব্বজনপরিত্যক্ত রোগীর সম্মুখে গিয়া তিনি দাঁড়াইলেন।

মহাযোগীকে দেখিবামাত্র ব্রহ্মসিংহের রোগযন্ত্রণা যেন কোথায় অন্তর্হিত হইয়া গিয়াছে। শিবপ্রতিম পুরুষের স্তুতির জন্য তাহার কণ্ঠ হইতে নির্গত হইতে লাগিল শিবারাধনার স্তোত্ররাশি।

স্তব-বন্দনায় মহাযোগীর আননখানি প্রসন্ন হাসিতে উদ্ভাসিত হইয়া উঠিয়াছে। সস্নেহে একটি বিল্বপত্র তিনি ব্রহ্মসিংহের সম্মুখে তুলিয়া ধরিলেন। বলিলেন, "বাবা তোমার চিন্তা নেই, লোলার্ককুণ্ডে

স্নান সমাপন ক'রে এই বিল্বপত্রটি তুমি শিরে ধারণ কর, অচিরে রোগমুক্তি ঘট্‌বে।"

ব্রহ্মসিংহ তাহার উৎকট ব্যাধি হইতে অতঃপর সম্পূর্ণরূপে মুক্তিলাভ ক'রে। স্বামীজীর একনিষ্ঠ সেবকরূপে সে গণ্য হয়।

ইহার পর স্বামীজী কিছুকাল বেদব্যাস আশ্রমে অবস্থান করিতে থাকেন। একদিন তিনি গঙ্গার ঘাটে উপস্থিত হইয়া দেখেন, একটি বৃদ্ধ ব্রাহ্মণ সেখানে মৃতকল্প হইয়া পড়িয়া আছেন। চারিদিকে জনতার ভীড় জমিয়া উঠিয়াছে।

লোকটিব নাম সীতানাথ বন্দ্যোপাধ্যায়। কিছুদিন যাবৎ যক্ষ্মা-রোগে ভুগিয়া ভুগিয়া তিনি অস্থিচর্ম্মসার হইয়াছেন। আজ গঙ্গাস্নানে আসিয়া বোগযন্ত্রণায় অচৈতন্য হইয়া পড়েন। স্নানার্থীদের মধ্যে দুই-তিনজন তাঁহাব শুশ্রূষায় রত। অনেকেই এ মর্ম্মান্তিক দৃশ্য দেখিয়া 'হায় হায়' করিতেছে।

ত্রৈলঙ্গস্বামী থমকিয়া দাঁড়াইলেন। নিস্পন্দ মৃত্যুপথযাত্রী এই রোগী কি জানি কেন মহাযোগীকে চঞ্চল করিয়া তুলিল।

সম্মুখে আসিয়া অঙ্গুলিদ্বারা তিনি সীতানাথের বক্ষ স্পর্শ করিলেন। বিলুপ্ত চেতনা ধীরে ধীরে আবাব ফিরিয়া আসিতে লাগিল। এ যেন তাঁহার পুনর্জ্জীবন লাভ। চক্ষু উন্মীলন করিয়া দেখিলেন, বিবাটকায় যোগীবর সম্মুখে দণ্ডায়মান।

কৃতাঞ্জলিপুটে সখেদে ব্রাহ্মণ তাঁহার দুবারোগ্য ব্যাধির কথা নিবেদন কবেন। কৃপাময় ত্রৈলঙ্গ মহাবাজ তাঁহাকে অভয় দিলেন, আর দিলেন ঔষধস্বরূপ কিঞ্চিৎ গঙ্গামৃত্তিকা। নির্দ্দেশ রহিল— গঙ্গাস্নানের পব প্রতিদিন তাঁহাকে ইহা সেবন করিতে হইবে। বন্দ্যোপাধ্যায় মহাশয় অল্পকালের মধ্যে রোগমুক্ত হন।

স্বামীজী হনুমানঘাটে বাস করিবার সময়ও এক বিচিত্র ঘটনা ঘটে। এ অঞ্চলের একটি সম্ভ্রান্ত মহারাষ্ট্রীয় মহিলা রোজই বিশ্বনাথের

পূজা দিতে যাইতেন। পূজা-উপচারাদি লইয়া সেদিন তিনি মন্দিরের দিকে চলিয়াছেন। হঠাৎ দেখিলেন, অপরিসর রাস্তাটি জুড়িয়া ভীমকায় উলঙ্গ সন্ন্যাসী, ত্রৈলঙ্গস্বামীজী বিপরীত দিক হইতে আগাইয়া আসিতেছেন।

ভয়ে, সঙ্কোচে মহিলা এক পার্শ্বে সরিয়া দাঁড়াইলেন। স্বামীজীকে উদ্দেশ করিয়া নানা কটূক্তি করিতেও তিনি ছাড়িলেন না।—সন্ন্যাসী হইয়া যদি উলঙ্গই থাকিবে তবে বনে-জঙ্গলে গেলেই তো হয়? জনাকীর্ণ তীর্থস্থানে পড়িয়া থাকার কি দরকার? শ্লেষপূর্ণ তিরস্কার ও ধিক্কার বর্ষিত হইতে লাগিল। কিন্তু বীতরাগভয়ক্রোধ মহাপুরুষ যে একেবারে নির্বিকার। প্রশান্তচিত্তে হেলিয়া দুলিয়া তিনি সম্মুখ দিয়া চলিয়া গেলেন।

যথারীতি বিশ্বনাথজীর পূজা সমাপন করিয়া মহিলাটি গৃহে ফিরিয়া গিয়াছেন। সেইদিন রাত্রেই তিনি কিন্তু এক চাঞ্চল্যকর স্বপ্ন দেখিলেন। -বিশ্বনাথ স্বয়ং তাঁহার সম্মুখে আবির্ভূত হইয়া সক্রোধে বলিতেছেন, "দ্যাখ্, যে সঙ্কল্প নিয়ে তুই রোজ আমার পূজা দিচ্ছিস্ তা তো আমার দ্বারা সিদ্ধ হবে না! যে উলঙ্গ যোগীকে তুই আজ পথের মাঝে অপমান করেছিস্, শুধু তাঁর কৃপায়ই তোর মনস্কামনা সফল হতে পারে, অন্য কোন উপায় নেই।"

মহিলার স্বামীর উদরে হইয়াছে মারাত্মক ঘা। এবার জীবন রক্ষার কোন আশাই আর নাই। স্বামীর রোগমুক্তির সঙ্কল্পটি লইয়াই তিনি এযাবৎ বিশ্বনাথের পূজা দিয়া আসিতেছিলেন।

আজিকার এই স্বপ্নদর্শনে তিনি শিহরিয়া উঠিলেন। না জানিয়া কি কুক্ষণে শক্তিধর সন্ন্যাসীকে তিনি অপমান করিয়াছেন! মহাপুরুষ কি আর তাঁহাকে ক্ষমা করিবেন? স্বামীকে কি আর বাঁচানো যাইবে? আবার ভাবিতে লাগিলেন - নির্বিকার যোগীবর তো তাহার তিরস্কারে কর্ণপাতই করেন নাই। ভাব-তন্ময় মহাপুরুষ আপন মনেই পথ চলিতেছিলেন। নিশ্চয়ই তাঁহার কৃপা মিলিবে!

ব্যাকুল হইয়া রমণী পরদিনই স্বামীজীর পদতলে গিয়া পড়িলেন। বারবার ক্ষমা প্রার্থনা করিয়া ত্রৈলঙ্গ মহারাজের নিকট স্বামীর প্রাণ ভিক্ষা চাহিলেন।

বলা বাহুল্য, কৃপা অচিরেই মিলিল। স্বামীজী এক মুষ্টি ভস্ম তাঁহার দিকে ছুঁড়িয়া দিলেন। ইহা লেপন করিয়াই তাঁহার স্বামী ব্যাধির কবল হইতে মুক্তি লাভ করেন।

সেবার এক দেশীয় নৃপতি সপরিবারে কাশীধামে তীর্থ করিতে আসিয়াছেন। সেদিন রহিয়াছে এক মহা পুণ্যযোগ। তাই দশাশ্বমেধ ঘাটে রাণী ও পরিজনবর্গসহ তিনি স্নান করিবেন।

তাঁহার প্রাসাদ এই ঘাটেরই সন্নিকটে। রাজবাড়ীর মহিলারা বড় রক্ষণশীল, তাই তাঁহাদের স্নানের জন্য এক বস্ত্রবেষ্টনী প্রস্তুত করা হইয়াছে—প্রাসাদ হইতে দশাশ্বমেধ ঘাট অবধি তাহা বিস্তৃত।

রাজা ও রাণী এই বেষ্টনীর মধ্যে স্নান করিতে নামিয়াছেন, এমন সময় সেখানে এক অদ্ভুত কাণ্ড ঘটিল। সিপাই-শান্ত্রীদের কড়া পাহারা এড়াইয়া কোন্ ফাঁকে এক উলঙ্গ সন্ন্যাসী তাঁহাদের সম্মুখে আসিয়া দাঁড়াইয়াছে। রাণী ভীত সন্ত্রস্ত হইয়া একপাশে সরিয়া গেলেন। হাঁক-ডাকের ফলে অনুচরবগণ আসিয়া সন্ন্যাসীকে ঘিরিয়া ফেলিল।

রাজা বাহাদুর তো ক্রোধে অধীর। কাণ্ডাকাণ্ডজ্ঞানহীন এই সন্ন্যাসীকে শাস্তি না দিয়া তিনি কোনমতেই ছাড়িবেন না। পাহারাধীনে তাঁহাকে প্রাসাদে লইয়া যাওয়া হইল।

দশাশ্বমেধ ঘাটের জনতার নিকট এ সন্ন্যাসীর পরিচয় অজ্ঞাত নয়। তখনই সংবাদ রটিয়া গেল, ত্রৈলঙ্গস্বামীকে রাজপ্রাসাদে ধরিয়া লইয়া যাওয়া হইয়াছে।

কয়েকজন বিশিষ্ট ভক্ত তখনই রাজার কাছে গিয়া উপস্থিত হন, তাঁহাকে স্বামীজীর মাহাত্ম্য ও পরিচয় জ্ঞাপন করেন।

ত্রৈলঙ্গ মহারাজকে মুক্তি দেওয়া হইল বটে, কিন্তু কয়েকটি অত্যুৎসাহী রাজানুচর রাস্তায় আসিয়া তাঁহাকে সেদিন অপমান করিতে ছাড়ে নাই।

সেইদিনই রাত্রিতে রাজাবাহাদুর এক আতঙ্ককর স্বপ্ন দেখিয়া চিৎকার করিতে থাকেন।—জটাজুটধারী ব্যাঘ্রচর্ম্ম পরিহিত এক পুরুষ সক্রোধে ত্রিশূল আন্দোলন করিতেছেন। রোষকষায়িতনেত্রে রাজার দিকে তাকাইয়া কহিতেছেন, "তোর এত বড় স্পর্দ্ধা! তুই ত্রৈলঙ্গ স্বামীজীর পরিচয় জেনেছিস্, কিন্তু তারপরও তোর অনুচরবরা তাঁকে অপমানিত করলো! তোর মত দুরাচার শিবধাম বারাণসীতে থাক্‌বার উপযুক্ত নয়। তুই অবিলম্বে এখান থেকে দূর হ।"

রাজার ভয়ার্ত্ত চিৎকারে প্রাসাদের লোকজন সবাই জাগিয়া উঠিয়াছে। আতঙ্ক ও উত্তেজনায় রাত্রিটুকু অতিবাহিত হইল। পরদিন প্রভাতেই ত্রৈলঙ্গ মহারাজের সন্নিধানে গিয়া তিনি তাঁহার চরণতলে পতিত হন। পরম কৃপালু, সদানন্দময় যোগীর কিন্তু এই নৃপতিকে ক্ষমা করিতে একটুও বিলম্ব হয় নাই।

স্বামীজী মহারাজ যে এক মহাশক্তিধর যোগী, একথা কাশীর জনসাধারণের মধ্যে প্রচার হইতে আর বাকী নাই। রাস্তায় বাহির হইলেই আধি-ব্যাধিক্লিষ্ট লোক দলে দলে তাঁহার অনুসরণ করিতে থাকে। তাই যোগীরাজের প্রধান আশ্রয়স্থল তাঁহার গঙ্গামাঈ। এক একটি ঘাটে আসিয়া তিনি উপবেশন করেন ও ধ্যানাবিষ্ট হইয়া থাকেন। আবার সেখানে মানুষের ভীড় আরম্ভ হইলে দুই হাত প্রসারিত করিয়া গঙ্গাগর্ভে ঝাঁপ দিয়া পড়েন। ঘণ্টার পর ঘণ্টা অতিকায় দেহটি লইয়া তাঁহাকে অবলীলায় জলবিহার করিতে দেখা যায়। লোকে নির্নিমেষ নয়নে এই স্বেচ্ছাময় মহাপুরুষের দিকে তাকাইয়া থাকে।

গঙ্গার প্রতি স্বামীজীর অনুরাগ বড় প্রবল ছিল। সুযোগ পাইলেই স্বচ্ছন্দমত এই পুণ্যতোয়া তটিনীর বক্ষে তিনি বিচরণ

করিতেন। অনেকে বলিত—গঙ্গাপুত্র ভীষ্মই বুঝি আবার মর্ত্ত্যধামে অবতরণ করিয়াছেন। স্বামীজীর শিষ্য শ্রীউমাপদ মুখোপাধ্যায় তাঁহার গঙ্গাবিহারের বিবরণ দিতে গিয়া বলিয়াছেন—

"** উভয়ে স্নান করিবার জন্য জলে নামিলাম। তিনি নিস্তব্ধ হইয়া কিছুক্ষণ জলের উপর চিৎ হইয়া ভাসিতে লাগিলেন। তাহার পর কোন অঙ্গ সঞ্চালন না করিয়া স্রোতের বিপরীত দিকে ভাসিয়া যাইতে লাগিলেন। এইভাবে কিছুদূর যাইয়া জলে মগ্ন হইয়া কোথায় যে অদৃশ্য হইলেন আর দেখিতে পাইলাম না। প্রায় দুই ঘণ্টা পরে আমার নিকটেই ভাসিয়া উঠিলেন। পরে জল হইতে উঠিয়া সিঁড়ির উপর উপবেশন করিলে, আমি তাঁহার অঙ্গ মুছাইয়া দিলাম এবং উভয়ে আশ্রমে গমন করিলাম।"

গঙ্গার স্রোতে ভাসমান থাকাকালে স্বামীজী বালকবৎ নানা আচরণ করিতেন। দিগম্বর, আত্মভোলা ব্রহ্মজ্ঞপুরুষের এই নদী-বিহারের সহিত কাশীধামের সকলেই সে সময়ে পরিচিত ছিল।

সেবার উজ্জয়িনীর মহারাজা কাশীতে আসিয়াছেন। একদিন ব্যাসকাশী ও রামনগর দর্শন করিয়া তিনি নৌকাযোগে এপারে ফিরিতেছেন। সহসা দেখা গেল, জাহ্নবীর স্রোতে এক বিশালবপু পুরুষ ভাসমান। নৌকারোহীদের মধ্যে কেহ কেহ ত্রৈলঙ্গস্বামীকে চিনিতেন। তাঁহারা রাজার নিকট এই মহাযোগীর পরিচয় জ্ঞাপন করিলেন। স্বল্পকাল পরেই দেখা গেল, অদ্ভুতকর্ম্মা স্বামীজী সন্তরণ করিয়া নৌকাটির দিকেই আগাইয়া আসিতেছেন। নিকটে আসিলে সকলে সসম্ভ্রমে ধরাধরি করিয়া তখনি তাঁহাকে নৌকায় তুলিলেন।

মহারাজা ও পার্ষদগণ স্বামীজীকে প্রণাম করিলেন। মৌনী যোগীবরকে ঘিরিয়া সকলে কৌতূহলী হইয়া বসিয়া আছেন, এমন সময় তিনি এক খামখেয়ালী শিশুর ন্যায় আচরণ কবিয়া বসিলেন।

উজ্জয়িনীরাজের কটিদেশে প্রলম্বিত রহিয়াছে এক তরবারি। উহার দিকে তাঁহার দৃষ্টি আকৃষ্ট হইল।

তরবারিটি চাহিয়া লইয়া, কতক্ষণ নাড়িয়া চাড়িয়া স্বামীজী হঠাৎ উহা গঙ্গাগর্ভে নিক্ষেপ করিলেন। সকলে সন্ত্রস্ত হইয়া উঠিলে কি হয়, স্বামীজী কেবলই বালকের ন্যায় হাসিতেছেন—এ যেন নিতান্তই এক মজার খেলা!

মহারাজা এই তরবারিটি তাঁহার মর্য্যাদার স্বীকৃতিস্বরূপ ইংরেজ সরকার হইতে পাইয়াছেন। তাই এ মূল্যবান বস্তুটি হারাইয়া তাঁহার ক্ষোভ ও ক্রোধের সীমা রহিল না। উন্মত্ত সন্ন্যাসীকে কঠোর শাস্তি দিবেন বলিয়া তিনি শাসাইতে লাগিলেন।

নৌকায় দুই একজন স্থানীয় সম্ভ্রান্ত ব্যক্তিও রহিয়াছেন। ত্রৈলঙ্গ স্বামীজীকে ইঁহারা যথেষ্ট শ্রদ্ধা করেন।

নৃপতিকে ইঁহারা আশ্বাস দিতে লাগিলেন, "মহারাজ, আপনি এত অধীর হবেন না, ডুবুরির সাহায্যে বরং এটা উদ্ধারের চেষ্টা করা যাবে। স্বামীজী এক মহাব্রহ্মজ্ঞ পুরুষ। স্বেচ্ছাচারী হলেও, কারুর কোন ক্ষতি তাঁর দ্বারা কখনো হ'তে দেখিনি। আপনি শান্ত হোন।"

নৌকা ক্রমে কাশীর ঘাটে আসিয়া লাগিল, ক্রুদ্ধ মহারাজা কিন্তু সন্ন্যাসীকে ছাড়িয়া দিতে সম্মত নন। এ হঠকারিতার শাস্তি দিয়া তবে তিনি ছাড়িবেন।

স্বামীজী এতক্ষণ ধরিয়া নীরবে সব শুনিয়া যাইতেছেন। এবার মুচকি হাসিয়া গঙ্গাগর্ভে হাতটি প্রবিষ্ট করাইলেন।

একি অদ্ভুত ব্যাপার! সকলের বিস্ময়বিস্ফারিত দৃষ্টির সমক্ষে তাঁহার হাতে জলতল হইতে দুইটি উজ্জ্বল তরবারি উঠিয়া আসিল! যে তরবারিটি তিনি গঙ্গায় ফেলিয়াছেন এই দুইটি ঠিক উহারই অনুরূপ!

যোগীবর মহারাজকে তাঁহার নিজস্ব তরবারিখানি চিনিয়া নিতে ইঙ্গিত করিতেছেন, আর তিনি হতবুদ্ধি হইয়া দাঁড়াইয়া আছেন। কোন্‌টি গ্রহণ করিবেন? দুইটিই যে দেখিতে হুবহু এক প্রকার!

ত্রৈলঙ্গ স্বামীজী এবার মৌন ভঙ্গ করিলেন। মহারাজকে তিরস্কার করিয়া কহিলেন,—"মূর্খ, তুমি নিজের জিনিষ ব'লে যে বস্তু দাবী করছো, তা কিছুতেই চিন্‌তে পারলে না? আমি দেখ্‌তে পাচ্ছি, তোমার ভেতরটা শুধু মোহ, দম্ভ ও অজ্ঞানে পূর্ণ। জেনে রেখো, ইহকাল ও পরকালে যা মানুষের নিত্যসঙ্গী, তাই শুধু তার নিজস্ব বস্তু! মৃত্যুর পর এ তরবারি নিশ্চয়ই তোমার সঙ্গে যাবে না। যা সঙ্গে যাবার নয়, যা এপারে ফেলে যেতে হবে, তা তোমার জিনিষ কি ক'রে হ'ল, বল্‌তে পার? যে বস্তু নিজের নয় তার জন্য কি এত ক্ষোভ, এত ক্রোধ কখনো করা উচিত?"

ভীত বিস্মিত মহারাজের সম্মুখে তাঁহার নিজস্ব তরবারিটি ফেলিয়া রাখিয়া স্বামীজী অপরটি গঙ্গাগর্ভে নিক্ষেপ করিলেন। আপন মূঢ়তা মহারাজা ইতিমধ্যেই উপলব্ধি করিয়াছেন। এবার স্বামীজীর চরণতলে পড়িয়া কাতরকণ্ঠে ক্ষমা ভিক্ষা করিতে লাগিলেন।

স্বেচ্ছাবিহারী যোগীরাজ তাঁহাকে আশীর্ব্বাদ করিয়া ধীরে ধীরে গঙ্গাস্রোতে গা ভাসাইয়া দিলেন।

অসিঘাটের সম্মুখ দিয়া ত্রৈলঙ্গস্বামীজী সেদিন গঙ্গায় যাইতেছেন। সম্মুখে এক হৃদয়বিদারক দৃশ্য! এক সদ্যবিধবা তাহার মৃত পতিকে আলিঙ্গন করিয়া উন্মাদিনীর মত চিৎকার করিতেছে।

পূর্ব্ব রাত্রে তাহার স্বামী সর্পাঘাতে প্রাণত্যাগ করিয়াছে! সর্পদষ্ট ব্যক্তির দেহ প্রায়ই দাহ করা হয় না, প্রচলিত প্রথানুসারে তাহা জলে ভাসাইয়া দেওয়া হয়। মৃতের আত্মীয়স্বজনগণ তাই দেহটিকে গঙ্গায় ফেলিতে আসিয়াছে। কিন্তু তরুণী বিধবাটির উন্মত্ত আচরণ ও আর্ত্তনাদে সবাই হতবুদ্ধি না হইয়া পারে নাই।

স্বামীজী সে সময়ে এখান দিয়া যাইতেছেন। আত্মভোলা তপস্বীর মনের দুয়ার কোন্ মুহূর্ত্তে হঠাৎ যেন উন্মুক্ত হইয়া গিয়াছে। পতি-বিয়োগবিধুরা রমণীর এই অসহায় ক্রন্দন তাঁহার মর্ম্মে না বিঁধিয়া

পারে নাই। যোগেশ্বর মহাপুরুষের অন্তর মথিত করিয়া ঐশী কৃপার ধারাটি মর্ত্ত্যের মাটিতে নামিয়া আসিল। দয়ার্দ্র স্বামীজী নদীসৈকত হইতে তখনই খানিকটা গঙ্গামৃত্তিকা লইয়া মৃতের ক্ষতস্থানে লেপন করিলেন। তারপর পরমানন্দে ঝাঁপ দিলেন গঙ্গাগর্ভে।

অল্পকাল পরেই মৃত ব্যক্তিটি ধীরে ধীরে নয়ন উন্মীলন করে। চেতনা লাভের পর নিজের এ বন্ধনদশা দেখিয়া তাহার বিস্ময়ের সীমা থাকে না। সমবেত আত্মীয়স্বজনগণ এতক্ষণ হতবাক্ হইয়া স্বামীজীর কার্য্যকলাপ দেখিতেছিল। এইবার মৃত ব্যক্তির দেহে প্রাণ সঞ্চারের পর তাহাদের মধ্যে আনন্দ কলরব পড়িয়া গেল।

বারাণসীতে দুই চার জন ইংরেজ রাজকার্য্য উপলক্ষে বাস করেন। মাঝে মাঝে কৌতূহলী দর্শক ও ভ্রমণকারী হিসাবেও সাহেব-মেমদের এখানে আগমন হয়। যোগীবর ত্রৈলঙ্গ মহারাজ প্রায়ই আপন খেয়াল-খুসীতে নগ্ন অবস্থায় যত্রতত্র ঘুরিয়া বেড়ান, ইউরোপীয়দের চোখে তাহা বড়ই দৃষ্টিকটু লাগে। বিশেষতঃ মেমসাহেবেরা এই উলঙ্গ সন্ন্যাসীকে দেখিয়া বড় অস্বস্তি বোধ করেন। কাশীর তৎকালীন ম্যাজিষ্ট্রেট সন্ন্যাসীর এ রুচিবিগর্হিত আচরণের প্রতিবিধানে উদ্যোগী হইলেন।

স্বামীজী সেদিন উলঙ্গ হইয়া গঙ্গার ঘাটে বসিয়া আছেন। হঠাৎ একটি পুলিশ কর্ম্মচারী আসিয়া তাঁহাকে থানায় যাইতে বলে। ধ্যানাবিষ্ট মহাপুরুষের কাণে তাহার কোন কথাই পৌঁছিল না। বলা বাহুল্য, পুলিশ কর্ম্মচারিটি ইহাতে অপমানিত বোধ না করিয়া পারে নাই। তখনই সে স্বামীজীকে প্রহার করিতে উদ্যত হয়, কিন্তু ভক্তেরা সকলে মিলিয়া তাহাকে বাধা দেয়।

ছুটিয়া গিয়া থানা হইতে সে আরও লোকজন লইয়া আসে এবং মৌনী স্বামীজী মহারাজকে এক ঝোলায় চড়াইয়া সরাসরি ম্যাজিষ্ট্রেট সাহেবের নিকট উপস্থিত করে।

সাহেব আদেশ দিলেন, স্বামীজী যেন এখন হইতে আর উলঙ্গ না থাকেন, আব এভাবে যত্রতত্র ঘুরিয়া না বেড়ান। কিন্তু তাঁহার কোন কথাই স্বামীজীব কর্ণে প্রবেশ কবিতেছে না। কথায় বা ইঙ্গিতে কোন উত্তবই তিনি দিলেন না। ম্যাজিষ্ট্রেট ক্রোধে জ্বলিয়া উঠিলেন। আদেশ দিলেন,—'এখনই এ উলঙ্গ সন্ন্যাসীকে হাতকড়া লাগিয়ে হাজতে নিয়ে যাও!'

মুহূর্ত্তমধ্যে সেখানে এক অলৌকিক কাণ্ড ঘটিয়া গেল। প্রহবী-বেষ্টিত কামবা হইতে, ম্যাজিষ্ট্রেট ও সমবেত লোকজনেব দৃষ্টি এড়াইয়া সন্ন্যাসী কোথায় হঠাৎ অদৃশ্য হইলেন? সাহেবেব নিকটেই তো তিনি দণ্ডায়মান ছিলেন!

এজলাস কক্ষেব ভিতবে ও বাহিবে অনেক খুঁজিয়াও কেহ তাঁহাব সন্ধান পাইল না। পুলিশ কর্ম্মচাবীবা যখন একেবাবে গলদ্‌ঘর্ম্ম হইয়া উঠিয়াছে, তখন অকস্মাৎ দেখা গেল, ত্রৈলঙ্গ স্বামীজী তাঁহাব পূর্ব্ব স্থানটিতেই নীববে দণ্ডায়মান। অতিকায় উলঙ্গ সন্ন্যাসীব চোখে মুখে বালসুলভ কৌতুকোজ্জ্বল হাসিব আভা।

ব্যাপাব দেখিয়া ম্যাজিষ্ট্রেট হতবুদ্ধি হইয়া গিয়াছেন। এতক্ষণে তাঁহাব ধাবণা হইয়াছে যে, এই সন্ন্যাসী সাধাবণ মনুষ্য নহেন।

ইতিমধ্যে স্বামীজীব কয়েকজন ভক্ত এক উকীল সঙ্গে কবিয়া আদালতে আসিয়া উপস্থিত। ইংবেজ ম্যাজিষ্ট্রেটকে তাঁহাবা বুঝাইলেন, ইনি একজন বিখ্যাত সাধু এবং সমস্ত জাগতিক লোভ-মোহ দ্বন্দ্ব-সঙ্কোচেব অতীত। চন্দন ও বিষ্ঠায এই নির্ব্বিকাব পুরুষের সমজ্ঞান। তাই বস্ত্র পবিধানেব আবশ্যকতা ইনি কিছুমাত্র বোধ কবেন না। একজন বাঙ্গালী ডেপুটি ম্যাজিষ্ট্রেটও একথা সমর্থন কবিয়া তাঁহাকে বুঝাইতে লাগিলেন।

ম্যাজিষ্ট্রেট বলিলেন, "উত্তম কথা। কিন্তু যদি এ ব্যক্তির সর্ব্ব বস্তুতে সমজ্ঞানই হয়ে থাকে, তবে তাকে আমার খানা এখানে দাঁড়িয়ে এখনি খেতে হবে।"

নিষিদ্ধ আমিষযুক্ত খানা এই সন্ন্যাসী কি করিয়া গ্রহণ করে তাহাই তিনি দেখিতে চান।

স্বামীজীকে প্রশ্ন করা হইল, সাহেবের খানা খাইতে তাঁহার কোন আপত্তি আছে কিনা। এতক্ষণে মৌনী মহাপুরুষের বাক্‌স্ফূর্তি হইল। প্রশান্ত কণ্ঠে বলিলেন, "সাহেব, তুম্‌কো খানা মঁয় খানে সক্‌তা, লেকিন্ ইস্‌কে পহেলে মেরে খানা তুম্‌কো খানে হোগা।" অর্থাৎ, সাহেব, তোমার খানা আমি নিশ্চয়ই খাবো কিন্তু তার আগে আমার খাদ্য তোমাকে গ্রহণ করতে হবে।

ম্যাজিষ্ট্রেট তখনি স্বীকৃত হইলেন। ভাবিলেন, এ আর এমন কি শক্ত কথা? হিন্দু সন্ন্যাসীরা তো প্রধানতঃ ফলমূলই খাইয়া থাকে। উহা গ্রহণ করিতে তাঁহার বাধা কোথায়? কিন্তু সন্ন্যাসীকে তো নিষিদ্ধ মাংস ভোজনে বাধ্য করা যাইবে!

এজলাসভরা জনতার সম্মুখে স্বামীজী তখন এক অদ্ভুত কাণ্ড করিয়া বসিলেন। আপন হস্তের উপর মলত্যাগ করিয়া সাহেবের দিকে তিনি উহা প্রসারিত করিয়া ধরিলেন। কহিলেন, "সাহেব, এই হচ্ছে আমার আজ্‌কের খানা।"

চন্দন ও বিষ্ঠায় ব্রহ্মবিদ্ মহাযোগীর সমজ্ঞান। এই অদ্ভুত খানা তিনি নির্ব্বিকারচিত্তে গলাধঃকরণ করিয়া ফেলিলেন। অসামান্য যোগবিভূতির প্রভাবে এই ঘৃণ্য বস্তু তখন এক সুস্বাদু খাদ্যে রূপান্তরিত হইয়া গিয়াছে শুধু তাহাই নয়, আদালত কক্ষের সর্ব্বত্র ইহার সৌগন্ধ বিস্তারিত না হইয়া পারে নাই।

এ সন্ন্যাসীর তপঃশক্তি যে অপরিমেয় এবং ইঁহার ক্রিয়াকলাপ মোটেই সাধারণ মানবের মত নহে, সাহেব ইতিমধ্যে এ তত্ত্বটি উপলব্ধি করিয়াছেন। অবিলম্বে তিনি আদেশ প্রচার করিলেন, "ত্রৈলঙ্গ স্বামীজী উলঙ্গ অবস্থায় স্বেচ্ছামত বিচরণ করিতে পারিবেন, ইহাতে কখনও কোনরূপ বাধা দেওয়া হইবে না।"

এ ম্যাজিষ্ট্রেট বারাণসী হইতে বদলী হন। ইহার পর যে সাহেব কার্য্যভার লইয়া আসেন তিনি অত্যন্ত কড়া মেজাজের লোক। স্বামীজী চিরাচরিত অভ্যাসমত একদিন উলঙ্গ হইয়া দশাশ্বমেধ ঘাটে ঘুরিতেছিলেন। জনবহুল গঙ্গাতীরে দাঁড়াইয়া একি অসভ্যতা! নূতন ম্যাজিষ্ট্রেট তো একেবারে অগ্নিশর্ম্মা!

সন্ন্যাসীকে তৎক্ষণাৎ ধরিয়া আনিয়া হাজতে তালাবদ্ধ করিয়া রাখা হইল। ভক্তজন ও বিশিষ্ট নাগরিকদের কোন যুক্তি বা প্রার্থনায় তিনি কর্ণপাত করিলেন না।

পরদিন ভোরবেলায় সাহেব হাজতগৃহে তাঁহার নূতন কয়েদীটিকে জিজ্ঞাসাবাদ করিতে গিয়াছেন। সেখানে পৌঁছিয়াই তো তিনি অবাক! এ কি? সন্ন্যাসী যে পরম নিশ্চিন্তমনে হাজতের বারান্দায় ঘুরিয়া বেড়াইতেছে! কি করিয়া যে সে কারাকক্ষ হইতে নিষ্ক্রান্ত হইয়া আসিল, তাহা কেহই বলিতে পারে না।

ক্রুদ্ধ হইয়া ম্যাজিষ্ট্রেট তখনি ভারপ্রাপ্ত কর্ম্মচারী ও প্রহরীদের ডাকাইলেন। ত্রৈলঙ্গস্বামীকে যে কক্ষে রাখা হইয়াছিল তাহার দ্বার পূর্ব্ববৎ তখনও তালাবদ্ধ রহিয়াছে। সাহেব অনুচরগণসহ লৌহদ্বার, তালা, চাবি ও কক্ষের দেয়ালগুলি বারবার তন্ন-তন্ন করিয়া পরীক্ষা করিলেন। কয়েদীর কারাকক্ষের বাহিরে আসিবার কোন সূত্রই আবিষ্কৃত হইল না।

গম্ভীরস্বরে ত্রৈলঙ্গস্বামীকে তিনি প্রশ্ন করিলেন—"সাধু, সত্য কথা বল, কি ক'রে তুমি হাজতের বাইরে এলে?"

স্বামীজী সহজভাবে উত্তর দিলেন, "প্রত্যূষে আমার বাইরে আসতে ইচ্ছে হ'ল, আর ইচ্ছেমাত্র সেই মুহূর্ত্তে বাইরে এসে পড়লাম—তাতে কোন বাধা কোথাও পেলাম না।"

কারাকক্ষটি জলে জলময় হইয়া রহিয়াছে। এদিকে ত্রৈলঙ্গ-স্বামীর দৃষ্টি আকর্ষিত হইলে অবলীলায় তিনি বলিলেন, "রাত্রিতে আমার প্রস্রাবের বেগ হয়েছিল, দেখলাম দ্বার তালাবদ্ধ। ঘরের

বাইরে যেতে তখন ইচ্ছে হয়নি, তাই শায়িত অবস্থায়ই খানিকটা মূত্রত্যাগ করেছি। তারপর বাত্রিশেষে অন্ধকাব ঘরটা ভাল লাগ্‌ছিল না, তাই মুক্ত হাওয়ায় এ বাবান্দায় ঘুরে বেড়াচ্ছি।”

ম্যাজিষ্ট্রেটের ক্রোধ তীব্রতর হইল। বন্দীকে আবার হাজত-কক্ষে পুরিয়া, স্বহস্তে ডবল তালা লাগাইয়া তিনি এজলাসে চলিয়া গেলেন। কিন্তু খানিকক্ষণ পবেই আবার একি অদ্ভুত কাণ্ড! সাহেব দেখিলেন, কারাগৃহ তো দূবের কথা, এবার তাঁহার আদালত কক্ষেরই এক কোণে উলঙ্গ সন্ন্যাসী দাঁড়াইয়া আছে। চোখেমুখে তাঁহার দুষ্ট বালকেব কৌতুকচপল মৃদু হাসি! এ অবিশ্বাস্য দৃশ্য দেখিয়া ম্যাজিষ্ট্রেট একেবারে হতবুদ্ধি হইয়া গিয়াছেন।

যোগীবাজ ত্রৈলঙ্গস্বামী তখন ধীর পাদবিক্ষেপে সাহেবের সম্মুখে আগাইয়া আসিলেন। প্রশান্ত কণ্ঠে কহিলেন, “সাহেব, তুমি অন্যান্য সাধারণ লোকের মত শুধু জড় ও জড়েব শক্তিই বোঝ। এই জড় জগতেব মধ্যেই এক মহাচৈতন্যলোক ওতপ্রোত হয়ে আছে, তাব খবর তোমাব মোটেই জানা নেই! সেই চৈতন্যলোকের সঙ্গে যাঁর যোগাযোগ সাধিত হয়েছে, কোন বন্ধন, অথবা কোন বাধাই তাঁর স্বেচ্ছাবিহারকে আট্‌কাতে পারে না। ভাবতীয় যোগীদের শক্তির কাছে পৃথিবীব কোন কার্য্যই কখনো অসাধ্য ব'লে গণ্য হয় না। বেটা, তাহলে বল দেখি আমার মত সাধু-সন্ন্যাসীকে বিরক্ত ক'বে আর লাভ কি? তাছাড়া, সে শক্তিই-বা তোমার আছে কোথায়?”

এবার সাহেবের চৈতন্যোদয় হইল। তিনি নির্দ্দেশ দিলেন, ত্রৈলঙ্গ স্বামীজী এখন হইতে তাঁহাব ইচ্ছামত ঘুরিয়া বেড়াইবেন। শুধু তাহাই নয়, ভবিষ্যতে কেহ যেন এই সর্ব্বত্যাগী সন্ন্যাসীর উপর কোন উপদ্রব না করে, এ মর্ম্মেও এক বিশেষ আদেশ তিনি প্রদান করিলেন।

শেষের দিকে ত্রৈলঙ্গ মহারাজ পঞ্চগঙ্গার ঘাটে বসিয়াই দিন অতিবাহিত করিতেন। নিকটেই এক মারাঠী ভক্ত ব্রাহ্মণ, মঙ্গলভট্টের ক্ষুদ্র আবাস। প্রায় সাত বৎসর সাধ্য-সাধনার পর এই মহাযোগীকে ভট্টজী তাঁহার গৃহে আনিতে সক্ষম হন। ফলে স্বামীজীর এবার একটা বাসস্থান ও ঠিকানা হইল সত্য—কিন্তু স্বেচ্ছাবিহারী যোগেশ্বর মহাপুরুষকে এক স্থানে নিশ্চিন্ত হইয়া পাইবার যো কোথায়? মনের আনন্দে কখনো তিনি দশাশ্বমেধ ঘাটে ও মণিকর্ণিকার শ্মশানে বেড়াইয়া বেড়ান, কখনও বা জাহ্নবীর খরস্রোতে গা ঢালিয়া দিয়া সানন্দে বিচরণ করেন।

ইতিপূর্ব্বে প্রায়ই মৌনী থাকিলেও ত্রৈলঙ্গ-মহারাজ কথাবার্ত্তা একেবারে বন্ধ করেন নাই। মঙ্গলভট্টের গৃহে আসিবার পর হইতে তাঁহার চতুর্দ্দিকে জনসমাগম আরও বাড়িতে থাকে। ব্যাধিক্লিষ্ট আর্ত্ত জনগণ ও অধ্যাত্মনির্দ্দেশপ্রার্থী সাধকদের আনাগোনায় তিনি ব্যতিব্যস্ত হইয়া পড়েন। আত্মরক্ষার জন্য তাই তাঁহাকে এইবার অধিকতর মৌনী হইতে হয়। নিতান্ত প্রয়োজন না হইলে এ সময়ে সাধারণতঃ তিনি কথাবার্ত্তা বলিতেন না।

গঙ্গায় বিহার ও ইতস্ততঃ ভ্রমণের পর স্বামীজী রোজ মঙ্গলভট্টের আশ্রমে প্রত্যাবর্ত্তন করিতেন। এ সময়ে দর্শনার্থী ও শিষ্যদের সঙ্গে ইঙ্গিতেই তিনি কথাবার্ত্তা শেষ করিতেন। এ বিষয়ে ভক্ত ও সেবক মঙ্গলভট্টজী ছিলেন তাঁহার পরম সহায়ক। কুটির-প্রাঙ্গণে, 'মুক্ত উদার আকাশের তলে, উচ্চ পাথরের বেদীতে স্বামীজী শয়ন করিয়া থাকিতেন। আর উহার নীচেকার দেয়ালে লিখিত থাকিত শাস্ত্রগ্রন্থের বহুতর শ্লোক ও উপদেশ। নির্দ্দেশ-প্রত্যাশী সাধক বা মুমুক্ষু কেহ আসিলে তাঁহার প্রশ্নের উত্তরে স্বামীজী শুধু অঙুলি সঙ্কেত করিতেন। আর মঙ্গল ভট্টজীকে ঐ নির্দ্দিষ্ট শ্লোকের মর্ম্ম উদ্ঘাটন করিয়া আগন্তুকের কৌতূহল নিবৃত্ত করিতে হইত।

স্বামীজী মহারাজের আবাসের এক প্রান্তে ছিল প্রস্তর নির্ম্মিত এক শিববিগ্রহ, আর উহারই এক পার্শ্বে নৃমুণ্ডমালিনী মহাকালীর পাষাণ প্রতিমা—ত্রৈলঙ্গ মহারাজের সাধন-জীবনের যেন দুই মুখ্য প্রতীক। এই শিব ও শক্তিরই আরাধনার পথে, যোগ ও তন্ত্র-সাধনার সমাহারের মধ্য দিয়া কঠোর তপস্বী মহাযোগী ত্রৈলঙ্গস্বামীর বিরাট অধ্যাত্মসত্তা একদিন ধীরে ধীরে গড়িয়া উঠিয়াছিল।

একবার বারাণসীধামে শ্রীরামকৃষ্ণের সঙ্গে ত্রৈলঙ্গস্বামীর সাক্ষাৎ হয়। তাহাকে দর্শনের পর ঠাকুর বলিয়াছিলেন, "দেখ্‌লাম, সাক্ষাৎ বিশ্বনাথ তাঁর শরীরটা আশ্রয় ক'রে প্রকাশিত হয়ে রয়েছেন। উঁচু জ্ঞানের অবস্থা। শরীরের কোন হুঁসই নেই। রোদে বালি এমনি তেতেছে যে পা দেয় কার সাধ্য? তিনি সেই বালির ওপরেই শুয়ে আছেন।"

১৮৬৮ সালের কথা। শ্রীরামকৃষ্ণদেব মথুরবাবুর সঙ্গে সেবার কাশীতে তীর্থ করিতে আসিয়াছেন। বিশ্বনাথ দর্শনের পরই 'সচল শিব' ত্রৈলঙ্গস্বামীকে তিনি দর্শন করিতে ছুটিলেন।

স্বামীজী তখন মণিকর্ণিকার ঘাটেই বেশীর ভাগ সময় কাটান। ভাগিনেয় হৃদয়কে সঙ্গে করিয়া শ্রীরামকৃষ্ণ সেখানে উপস্থিত হন। শ্মশানচারী সচল শিবের সামাজিক বুদ্ধি বোধহয় তখনও একেবারে লোপ পায় নাই। তাঁহার সম্মুখে দণ্ডায়মান—দক্ষিণেশ্বরের মহাসাধক শ্রীরামকৃষ্ণ! আসন্ন এক অধ্যাত্মলীলার চিহ্নিত ভাবী নায়ক তিনি। ত্রৈলঙ্গ মহারাজ সেদিন তাই স্মিতহাস্যে ঠাকুরের সম্মুখে একটি নস্যদানী প্রসারিত করিয়া দিলেন। এ বুঝি একই সঙ্গে তাঁহার অভ্যর্থনা ও স্বীকৃতি!

শ্রীরামকৃষ্ণও প্রথম দর্শনেই খুঁটিয়া খুঁটিয়া স্বামীজীর দেহের যোগীচিহ্ন সকল দেখিয়া লইলেন। তারপর গৃহে ফিরিবার পথে হৃদয়ের নিকট প্রকাশ করিলেন, "ওরে, বুঝ্‌লি, এঁতে যথার্থ পরমহংসের লক্ষণ সব বর্ত্তমান। ইনি যে সাক্ষাৎ বিশ্বেশ্বর!"

একাদিক্রমে কয়েকদিনই শ্রীরামকৃষ্ণ পরম শ্রদ্ধাভরে ত্রৈলঙ্গ স্বামীজীর সমীপে গমন করেন। দুই বিরাট পুরুষের অন্তর্লোকে সেদিন যে দেওয়া-নেওয়ার পালা চলিয়াছিল, তাহার সন্ধান কে জানিবে? কথাপ্রসঙ্গে ঠাকুর তাঁহার পার্ষদদের নিকট উত্তরকালে এ সম্বন্ধে সামান্য দু'একটি তথ্য প্রকাশ করেন। তিনি বলেন, "তখন কথা কন না, মৌনী। ইসারায় তাঁকে জিজ্ঞেস করেছিলাম—ঈশ্বর এক, না অনেক! তাতে ইসারা ক'রেই বুঝিয়ে দিলেন—সমাধিস্থ হয়ে দেখ তো– এক; নইলে যতক্ষণ আমি, তুমি, জীব, জগৎ ইত্যাদি নানা জ্ঞান রয়েছে ততক্ষণ—অনেক।"

একদিন পরমহংসদেবের তীব্র ইচ্ছা হয়, ত্রৈলঙ্গ স্বামীজীকে তিনি ক্ষীর ভোজন করাইবেন। মথুরবাবুকে বলিয়া তাঁহার জন্য আধমণ ক্ষীর প্রস্তুত করানো হইল। সহস্তে তাঁহাকে ইহা খাওয়াইয়া ঠাকুর পরম তৃপ্তিলাভ করিলেন।

ত্রৈলঙ্গ স্বামীজী দীর্ঘকাল অজগর-বৃত্তি অবলম্বন করিয়া অবস্থান করিতেন। আহার সম্পর্কে তিনি ছিলেন সম্পূর্ণরূপে উদাসীন। ভোজ্যবস্তু সংগ্রহের যেমন কোন চেষ্টা নাই, তাহার পরিমাণ সম্বন্ধে অবহিত হওয়ারও তেমনই কোন প্রয়োজন নাই। কখনও নিজ হস্তে তাঁহাকে কোন প্রকার আহার গ্রহণ করিতে দেখা যাইত না। আবার যে কোন পরিমাণ খাদ্য কেহ তাঁহার সম্মুখে তুলিয়া ধরিলে মহাযোগী তাহাই অবলীলায় মুখবিবরে গ্রহণ করিতেন।

খাদ্যাখাদ্য সম্বন্ধে তাঁহার ভেদজ্ঞান নাই, তাই একবার একদল দুষ্ট লোক তাঁহাকে জব্দ করিতে আসে। এক বাল্‌তি চূণগোলা জল সম্মুখে ধরিয়া স্বামীজীকে তাঁহারা পান করাইতে সুরু করে। ইহাদের কু-অভিসন্ধিটি বুঝিতে স্বামীজীর ভুল হয় নাই। কিন্তু দ্বন্দ্বাতীত লোকে সদা যাঁহার বিচরণ এদিকে দৃষ্টি সঞ্চালনের অবসর তাঁহার কোথায়? সমস্তটা চূণ-গোলা তিনি নিঃশেষে পান করিয়া ফেলিলেন, প্রশান্ত মুখমণ্ডলে বিন্দুমাত্র বৈলক্ষণ্য দেখা গেল না।

পরম গম্ভীর যোগীবরের এই নির্ব্বিকার ভাব দেখিয়া কি জানি কেন দুষ্টদের মনে বড় অনুতাপ শুরু হয়। বারংবার তাঁহার পদতলে পড়িয়া তাহারা কৃপা ভিক্ষা করিতে থাকে। এবার ত্রৈলঙ্গ মহারাজের বাহ্যজ্ঞান ফিরিয়া আসে। অবলীলায় তিনি সকলের সম্মুখে মূত্রদ্বার-পথে সমস্তটা চূণ-গোলা জল নিঃসারিত করিয়া দেন।

ধনবান তীর্থকামী লোকেরা প্রায়ই বারাণসীতে উপস্থিত হয়। অনেকে আসিয়া শ্রদ্ধাভবে ত্রৈলঙ্গ স্বামীজীকে নানা স্বর্ণালঙ্কারে ভূষিত করে। ভক্তেরা সম্মুখ হইতে চলিয়া গেলেই কোন কোন দুর্ব্বৃত্ত ছুটিয়া আসে ও স্বামীজীর অঙ্গ হইতে এ সব অলঙ্কার খুলিয়া লইয়া যায়। সমজ্ঞানী ও সমদর্শী মহাযোগীর তাহাতে কোন ভ্রুক্ষেপ নাই, চিত্তে তাঁহার বিন্দুমাত্র আলোড়নও নাই। পরম প্রশান্তি ও নির্লিপ্তি লইয়া এই অপরাধীদের দিকে তিনি শুধু চাহিয়া থাকেন।

একবার ত্রৈলঙ্গস্বামী ভিজিয়ানাগ্রামের মহারাজার অট্টালিকার দ্বারদেশ দিয়া চলিয়াছেন। মহারাজা এই সংবাদ পাইয়া ছুটিয়া বাহির হইলেন। সযত্নে স্বামীজীকে প্রাসাদের অভ্যন্তরে লইয়া যাওয়া হইল। সকলে মিলিয়া সোৎসাহে তাঁহাকে পট্টবস্ত্রে সজ্জিত করিলেন। তারপর তাঁহার কোমরে, বাহুতে ও গলদেশে সোনার অলঙ্কার পরাইয়া দিলেন।

স্বামীজীর কিন্তু পরিচ্ছদ ও আভরণের দিকে কোন লক্ষ্যই নাই। রাজবাড়ীর বাহিরে আসিয়া কিছুদূর যাইবামাত্র কয়েকজন দুর্ব্বৃত্ত তাঁহার শরীর হইতে এগুলি খুলিয়া নিতে থাকে। স্বামীজী কিন্তু মৌনী হইয়া দাঁড়াইয়া আছেন, তস্করদের কাজ শেষ করার সুযোগ দিতেছেন। এমন সময় রাজপ্রহরীরা হঠাৎ ব্যাপারটি টের পায় ও ইহাদের ধরিয়া ফেলে।

চারিদিকে এক মহা হৈ-চৈ পড়িয়া গেল। ভিজিয়ানাগ্রামের মহারাজা দুষ্কৃতিকারীদের বাঁধিয়া আনিয়া স্বামীজীর পদপ্রান্তে ফেলিলেন। উদ্দেশ্য, তাঁহার নির্দ্দেশমত আজ ইহাদিগকে শাস্তি দিবেন।

এত উত্তেজনা ও কোলাহলের মধ্যে ত্রৈলঙ্গ মহারাজ কিন্তু আপন মৌন মহিমা লইয়া দণ্ডায়মান।

মহারাজের প্রশ্নের উত্তরে অঙুলি সঙ্কেতে নিজ দেহটি দেখাইয়া তিনি যাহা জানাইলেন তাহাব মর্ম্ম—উহারা অলঙ্কার নিয়াছে তো কাহার কি ক্ষতি হইয়াছে? আমি তো যেমন ছিলাম, তেমনই রহিয়াছি। আমার কোন পরিবর্ত্তন হইয়াছে কি? নির্ব্বোধগুলিকে এবার ছাড়িয়া দাও।

এ অবস্থায় কি আর করা যায়? সকলে নিতান্ত অনিচ্ছাব সহিত ঐ দুর্ব্বৃত্তদের মুক্তি দিতে বাধ্য হন।

প্রভুপাদ বিজয়কৃষ্ণ গোস্বামীর উপব যোগীবরের আশীর্ব্বাদ এক সময়ে অকৃপণ কবে বর্ষিত হইয়াছিল। গোস্বামীজীর রূপান্তর সাধনেও এই বিরাট পুরুষের অধ্যাত্মশক্তি কম সহায়ক হয় নাই।

ত্রৈলঙ্গ স্বামীজীর সহিত যখন তাঁহার সাক্ষাৎ হয় তখন তিনি ব্রাহ্ম সমাজেরই অন্তর্ভুক্ত। কিন্তু মুমুক্ষার তীব্রতা তখন তাঁহাকে দেশদেশান্তরে পর্য্যটন করাইতেছে। অন্তরের তীব্র ব্যাকুলতা লইয়া এসময়ে একবার তিনি কাশীতে আসেন এবং ত্রৈলঙ্গ মহারাজের নিকট উপস্থিত হন।

গোস্বামীজী নিজে এ সাক্ষাতের বড় মনোরম বিবরণ দিয়াছেন। উলঙ্গ স্বামীজী গঙ্গার স্রোতে এক ঘাট হইতে অন্য ঘাটে ভাসিয়া বেড়াইতেছেন, আর তিনি তটপথে তাঁহার সঙ্গে সঙ্গে ছুটিতেছেন। সে এক অপূর্ব্ব দৃশ্য!

স্থির হইয়া একস্থানে বসিলেই স্বামীজী গোঁসাইজীর আহারের

জন্য উদ্বিগ্ন হইয়া পড়িতেন। ভক্তেরা তাঁহার জন্য মিষ্টদ্রব্যাদি আনিয়া উপস্থিত করিত। আর তিনিও সস্নেহ ভঙ্গিতে নানা ইঙ্গিত করিয়া বিজয়কৃষ্ণকে এগুলি না খাওয়াইয়া ছাড়িতেন না। শুদ্ধাত্মা, মুমুক্ষু সাধকের প্রতি ব্রহ্মজ্ঞপুরুষের এ আচরণে ছিল তাঁহার নিবিড় স্নেহের নিদর্শন।

প্রভুপাদ বিজয়কৃষ্ণের বর্ণনার মধ্য দিয়া মহাযোগী ত্রৈলঙ্গ মহারাজের এ সময়কার এক অপূর্ব্ব চিত্র ফুটিয়া উঠে। তিনি বলিয়াছেন, "কোন সময়ে হয়তো স্বামীজী গঙ্গায় পড়িয়া ভোঁস করিয়া ডুব দিতেন ও মণিকর্ণিকার ঘাটে গিয়া উঠিতেন। আমি তখন গঙ্গার পার দিয়া দৌড়াইয়া যাইতাম।

"একদিন এক কালীমন্দিরে গিয়া স্বামীজী প্রস্রাব করিয়া তাহা ছিটাইয়া কালীর অঙ্গে দিতে লাগিলেন। আমি জিজ্ঞাসা করিলাম, 'একি ব্যাপার! প্রস্রাব বিগ্রহের গায়ে দেন কেন?' তিনি মাটিতে লিখিয়া দিলেন, 'গঙ্গোদকং'।

"আমি বলিলাম, 'কালীর গায়ে ইহা ছিটাইয়া দিলেন কেন?' তিনি অবলীলাক্রমে তাহার উত্তরে বলিলেন, 'পূজা'।"

ঘটনাটি ঘটিবার সময় ঐ দেবালয় জনশূন্য ছিল। কিছুকাল পরে মন্দিরের লোক ফিরিয়া আসিলে গোস্বামী প্রভু তাহাদের নিকট ত্রৈলঙ্গ স্বামীজীর এই অদ্ভুত আচরণের কথা বলিলেন। মন্দিরের পূজারী ও অন্যান্য লোক তাঁহার প্রশ্নের উত্তরে বলিয়া উঠিল, "ইনি যে সাক্ষাৎ বিশ্বেশ্বর! এঁর সম্বন্ধে কোন কিছু বলতে নেই। এঁর প্রস্রাব যে গঙ্গোদক, তা ঠিকই।"

স্বামীজীর প্রতি কাশীর অধিবাসীদের এই প্রগাঢ় ভক্তি দেখিয়া বিজয়কৃষ্ণের বিস্ময়ের সীমা রহিল না।

কিছুদিন পর হঠাৎ একদিন ত্রৈলঙ্গ মহারাজ গোঁসাইজীকে জানাইয়া দিলেন, তিনি তাঁহাকে দীক্ষা প্রদান করিবেন। গোঁসাইজী তো শুনিয়া অবাক!

ইতিমধ্যেই এই বিরাট পুরুষের সান্নিধ্য ও অন্তরঙ্গতা তাঁহাকে দুঃসাহসী করিয়া তুলিয়াছে। আব্দারের সুরে স্বামীজীকে তিনি বলিতে লাগিলেন, "কিন্তু আপনার কাছে আমি দীক্ষা নেব কেন? আপনি দেব-বিগ্রহের গায়ে প্রস্রাব ছিটিয়ে দিয়ে বলেন—গঙ্গোদকং। আমি অমন অনাচারী লোকের দ্বারা কখনো দীক্ষিত হবো না। তাছাড়া, আমি তো ব্রাহ্ম, তাহ'লে আপনি আমাকে কি ক'রে দীক্ষা দেবেন?"

ত্রৈলঙ্গ মহারাজ সহাস্যে কহিলেন, "বেটা, তোকে দীক্ষা দেবার ব্যাপারে বিশেষ একটা গূঢ় কারণ রয়েছে। কিন্তু প্রকৃত দীক্ষা আমি দিচ্ছিনে। গুরু গ্রহণ না করলে শরীর শুদ্ধ হয় না, তাই গুরুকরণ প্রয়োজন। কিন্তু তোর আসল গুরু আমি নই।"

বিজয়কৃষ্ণ বলিয়াছেন, "এর পর তিনি আমাকে ত্রিবিধ মন্ত্র প্রদান ক'রে বললেন, 'অব্ যাও। মেরে পর ভগওয়ানকে যো হুকুম থে, উয়ো মঁয় তামিল কিয়া।' অর্থাৎ, আমার উপর ঈশ্বরের যা আদেশ ছিল, তাই আমি পালন করলাম।"

উত্তরকালে গোস্বামীজী সন্ন্যাস ও যোগসাধন গ্রহণ করিবার পর আর একবার কাশীধামে উপনীত হন। যোগীবরের সঙ্গে সে সময় আবার তাঁহার সাক্ষাৎ হয়। তিনি তাঁহাকে সেই পুরাতন ঘটনার ইঙ্গিত করিয়া প্রশ্ন করেন, "ক্যা তুম্‌কো ইয়াদ্ হ্যায়?"—আমার পূর্ব্বেকার কথা কি তোমার স্মরণ আছে?

গোস্বামীপ্রভু করযোড়ে ভক্তিগদ্‌গদ্ কণ্ঠে তখনি উত্তর দিয়াছিলেন, "হাঁ মহারাজ!"

যোগী শ্যামাচরণ লাহিড়ীও একবার ত্রৈলঙ্গ মহারাজের চরণোপান্তে উপনীত হন। লাহিড়ী মহাশয়কে দূর হইতে দর্শন করিয়াই স্বামীজী সস্নেহে তাঁহাকে সম্বর্দ্ধনা করেন। কয়েকটি ভক্ত সেদিন সেখানে উপস্থিত ছিলেন। স্বামীজীর পক্ষে এমন ভাবোচ্ছ্বাস দেখানো খুব

স্বাভাবিক নয়। তাই ভক্তদের অনেকেই সেদিন এ দৃশ্যটি দেখিয়া বিস্মিত না হইয়া পারেন নাই।

ইঁহাদের প্রশ্নের উত্তরে স্বামীজী বলিয়াছিলেন, "যোগমার্গের যে উচ্চাবস্থায় উঠে সাধকদের লেঙ্‌টি পর্য্যন্ত ছাড়তে হয়, ধুতিপাঞ্জাবী পরিহিত এই মহাপুরুষ অবলীলায় সে অবস্থা লাভ করেছেন।"

ত্রৈলঙ্গ স্বামীজীর এ সম্বর্দ্ধনা কাশীর সাধক-সমাজে সেদিন অতি সহজে নবীন সাধকের পরিচয় সাধন করাইয়া দেয়। তাঁহার এই সস্নেহ স্বীকৃতি যোগীগুরুরূপে লাহিড়ী মহাশয়ের প্রতিষ্ঠার পক্ষে সহায়ক হইয়া উঠে।

পঞ্চগঙ্গা ঘাটের সন্নিকটে, মঙ্গলভট্টের আবাসে স্বামীজী শেষের দিকে অবস্থান করিতে থাকেন। একাদিক্রমে আশী বৎসরকাল এই স্থানে তিনি ঘুরিয়া ঘুরিয়া বাস করিয়া গিয়াছেন। কিন্তু কোন মঠ, আশ্রম বা সাধকগোষ্ঠী স্থাপনের ইচ্ছা এই শক্তিধর মহাপুরুষের অন্তরে কোনকালে স্থান লাভ করে নাই।

শুধু কাশীর গঙ্গাগর্ভেই নয়, সচ্চিদানন্দ সাগরের উদার বক্ষেও স্বেচ্ছাবিহারী মীনের মত ত্রৈলঙ্গ মহারাজ তাঁহার ঈশ্বরনির্দ্দিষ্ট অধ্যাত্মলীলাটি একান্ত নিঃসঙ্গতায় উদ্‌যাপন করিয়া গিয়াছেন।

তিরোধানের নির্দ্দিষ্ট লগ্নটি সেদিন সমাগত। যোগীবরের লৌকিক জীবনের উপর এবার যবনিকাটি নামিয়া আসিতেছে। মহাপ্রয়াণের পূর্ব্বদিন ত্রৈলঙ্গ মহারাজ ভক্তদের প্রার্থনামত কিছু কিছু সাধন-উপদেশ প্রদান করিলেন। তাঁহার নির্দ্দেশ অনুযায়ী একটি সুবৃহৎ চন্দন কাষ্ঠের সিন্দুক প্রস্তুত করানো হইল। মরদেহসহ এটিকে গঙ্গাগর্ভের একটি নির্দ্দিষ্ট স্থানে সমাহিত করা হইবে, এই আদেশও তিনি পূর্ব্ব হইতে জানাইয়া রাখিলেন।

১২৯৪ সালের পৌষমাস। শুক্লা একাদশীর পুণ্যতিথিতে ব্রহ্মরন্ধ্র-পথে মহাযোগীর অমরাত্মার উৎক্রমণ ঘটিল।

কাষ্ঠসম্পুটস্থিত মরদেহখানি পঞ্চগঙ্গার ঘাটে নৌকায় তোলা হইল। ইতিমধ্যে ত্রৈলঙ্গ স্বামীজীর তিরোধানের সংবাদ প্রচারিত হইয়া যায়। সর্ব্বজনবন্দিত মহাপুরুষের গঙ্গাসমাধির এ অপূর্ব্ব দৃশ্য দর্শন করিতে গঙ্গাতট সেদিন লোকে লোকারণ্য হইয়া উঠে।

অসি হইতে বরুণা অবধি স্বামীজীর পূত দেহবাহী কাষ্ঠাধারটিকে পরিভ্রমণ করাইয়া গঙ্গাগর্ভে বিসর্জ্জন করা হয়।

শিবধাম বারাণসীতে শিবকল্প এই মহাযোগী দেড়শত বৎসর ব্যাপিয়া তাঁহার লীলানাট্য অভিনয় করিয়া গিয়াছেন। শত সহস্র লোকের নয়ন সমক্ষে এ নাট্যের দৃশ্যপট একের পর এক উন্মোচিত হইয়াছে। সেদিনকার সায়ংসন্ধ্যার স্তিমিত আলোকে সেই লীলা সম্বরণের পালাটিকেই সকলে সাশ্রুনয়নে অনুষ্ঠিত হইতে দেখিল।

# যোগী শ্রীশ্যামাচরণ লাহিড়ী

১৮৬১ খৃষ্টাব্দের কথা। হিমালয়ের রাণীক্ষেত অঞ্চলে এক সেনা-নিবাস নির্ম্মাণের আয়োজন চলিতেছে। সামরিক পূর্ত্তবিভাগের এক তরুণ বাঙালী কর্ম্মচারী দানাপুর হইতে এজন্য এখানে বদলী হইয়া আসিয়াছেন। প্রাথমিক কাজকর্ম্ম সবেমাত্র সুরু হইয়াছে। সামান্য যাহা কিছু কাজ থাকে তাঁবুতে বসিয়া প্রাতেই তিনি তাহা শেষ করিয়া ফেলেন। তারপর সারাদিন ব্যাপিয়া তাঁহার অখণ্ড অবসর। পিয়ন ও পাহাড়ী কুলীদের নিয়া নানা গল্পগুজবে সময় কাটিয়া যায়।

সম্মুখে নগাধিরাজ হিমালয়। কন্দরে কন্দরে ইহার কত যোগী, কত সিদ্ধ সাধু-সন্ন্যাসী তপস্যায় রত। জন্মজন্মান্তরের পুণ্যফলে কোন কোন ভাগ্যবানের জীবনে তাঁহাদের আবির্ভাব ঘটে, দেবতাত্মা হিমালয়ের স্বরূপটি তাঁহাদের মাধ্যমে প্রকাশিত হয়।

পূর্ত্তবিভাগের এই কর্ম্মচারিটি স্থানীয় লোকদের মুখে নানা অলৌকিক কাহিনী, নানা জনশ্রুতি শুনিয়াছেন। আরও তিনি জানিয়াছেন, অদূরস্থ দ্রোণগিরি শিবকল্প তাপসদের এক বিচরণভূমি। অন্তরে তাই তীব্র কৌতূহল না জাগিয়া পারে নাই। পাহাড়টিকে ভাল করিয়া দেখিয়া আসিবেন বলিয়া সে দিন বিকালে তিনি বেড়াইতে বাহির হইলেন।

রাণীক্ষেত হইতে দ্রোণগিরি প্রায় পনের মাইল পথ। চারিদিকে দেবদারু ও চীড়গাছের ঘন বন। অদূরে দুর্গম পাহাড়ের সারি পর পর উঁচু হইয়া উঠিয়া গিয়াছে।

পাকদণ্ডির সর্পিল বনপথ দিয়া চলিতে চলিতে প্রায় সন্ধ্যা হইয়া আসিল। সম্মুখেই চোখে পড়ে, নন্দাদেবীর গিরি-চূড়ায় অস্তরাগের অপরূপ সমারোহ। দূরে দিকচক্রবালে চিরতুষারমণ্ডিত পর্ব্বতশৃঙ্গের তরঙ্গমালায় উহারই বর্ণচ্ছটা উদ্ভাসিত। দেবাদিদেব ধূর্জ্জটির এলায়িত, আতাম্র জটাজালে যেন দিগন্ত ঢাকিয়া গিয়াছে।

আত্মবিস্মৃত তরুণ এ মহিমময় দৃশ্যের দিকে চাহিয়া আছেন।

অকস্মাৎ নির্জ্জন দ্রোণগিরি কম্পিত করিয়া ধ্বনিত হইল—"শ্যামাচরণ! শ্যামাচরণ লাহিড়ী!"

একি! কে এই জনমানবহীন পার্ব্বত্য অঞ্চলে তাঁহার নাম ধরিয়া ডাকিতেছে? শ্যামাচরণ সরকারী টেলিগ্রাম পাইয়া হঠাৎ দানাপুর হইতে পাঁচশত মাইল দূরবর্ত্তী এই রাণীক্ষেতে চলিয়া আসিয়াছেন। এ অঞ্চলের কোন লোকই তো তাঁহার পরিচিত নয়! অন্তরে কিছুটা ভয়ের সঞ্চার হইল, আবার কৌতূহলও যে না জাগিল তাহাও নয়।

কণ্ঠস্বর অনুসরণ করিয়া কিছুদূর অগ্রসর হইয়া তিনি দেখিতে পাইলেন, পর্ব্বতের এক গুহার দ্বারে তেজঃপুঞ্জকলেবর, জটাজুটসমন্বিত এক যোগী দাঁড়াইয়া রহিয়াছেন। তিনি যেন শ্যামাচরণের জন্যই অপেক্ষমান।

সস্নেহ দৃষ্টিতে তাঁহার অমৃতধারা ঝরিয়া পড়িতেছে। প্রসন্নমধুর কণ্ঠে বলিয়া উঠিলেন, "শ্যামাচরণ, অব্ তুম আগয়া! ব্যয়ঠ যাও, বিশ্রাম কর লো। ম্যঁয় হি তুমহে পুকার রহা থা।" অর্থাৎ—শ্যামাচরণ, তুমি তা হ'লে এসে গিয়েছ! এবার বিশ্রাম কর। আমিই তোমায় এতক্ষণ ডাকছিলাম।

শঙ্কা ও সন্দেহে দোদুল্যমান শ্যামাচরণ তাড়াতাড়ি কোনমতে একটি শুষ্ক প্রণাম করিয়া একপাশে সরিয়া দাঁড়াইলেন।

সন্ন্যাসী তো সাগ্রহে আহ্বান জানাইলেন, কিন্তু শ্যামাচরণের সন্দেহ ও দ্বিধাদ্বন্দ্ব যায় কই? তিনি মনে মনে ভাবিতেছেন, 'কিন্তু

এ সাধু আমার নাম কি করিয়া জানিল? হয়তো আমার কোন পিয়ন বা পাহারাদারের নিকট হইতে জানিয়া লইয়াছে।'

বড় আশ্চর্য্যের কথা—তাঁহার মনে এই চিন্তা খেলিয়া যাইবার সঙ্গে সঙ্গেই যোগীবর শ্যামাচরণের পিতৃপুরুষের নাম, ধাম, পরিচয়, সব কিছু বলিয়া দিলেন। শুধু তাহাই নয়, চিরপরিচিত ঘনিষ্ঠ লোকের মত তাঁহার দিকে তাকাইয়া তিনি কেবলি মধুর হাসি হাসিতে লাগিলেন।

তারপর বলিতে লাগিলেন, "বেটা, তোমার মন বৃথা সন্দেহে আলোড়িত হচ্ছে। আমি তোমার নিতান্ত আপন জন - তোমারই প্রতীক্ষায় এ দুর্গম গিরিশৃঙ্গে বসে আছি। একবার ভাল ক'রে ভেবে দেখ দেখি, এ পাহাড়ে তুমি আগে আর কখনো এসেছিলে কিনা!"

হাতছানি দিয়া শ্যামাচরণকে তিনি গুহার অভ্যন্তরে নিয়া গেলেন। দেখা গেল, কোণের দিকে এক সন্ন্যাসীর বাঘছাল, ধুনী, দণ্ড ও কমণ্ডলু প্রভৃতি পড়িয়া রহিয়াছে। রহস্যময় যোগী শ্যামাচরণকে জিজ্ঞাসা করিলেন, "এবার দেখ দেখি, এগুলো চিন্‌তে পারছো কিনা? এসব তোমারই পরিত্যক্ত জিনিষপত্র, তা কি একটুও তোমার স্মরণে আস্‌ছেনা?"

বিস্ময়বিমূঢ় শ্যামাচরণ বারবার স্মৃতির দুয়ারে আঘাত করিতেছেন, কিন্তু কোন কিছুই যে তিনি মনে করিতে পারিতেছেন না।

এবার স্মিত হাস্যে অগ্রসর হইয়া আসিয়া যোগী শ্যামাচরণের মেরুদণ্ডটি একটু স্পর্শ করিলেন। এ কি বিচিত্র ইন্দ্রজাল! তাঁহার মনোলোকের যবনিকাটি যেন মুহূর্ত্তমধ্যে কোথায় অপসৃত হইয়া গেল। তড়িৎসঞ্চালিত তন্ত্রীর মত তাঁহার সমগ্র দেহটি তখন কেবলই বারবার কম্পিত হইতেছে!

পূর্ব্বজন্মের অধ্যাত্ম-জীবনের চিত্রপটটি শ্যামাচরণের নয়ন সমক্ষে সহসা উদ্‌ঘাটিত হইয়া গেল। জন্ম-জন্মান্তরের ব্যবধান শক্তিধর যোগীর

পুণ্যকরস্পর্শে এক নিমেষে আজ ঘুচিয়া গিয়াছে। তিনি চিনিলেন—এই দণ্ড, কমণ্ডলু, বাঘছাল ও পবিত্র ধুনী এসব তাঁহারই পূর্ব্বজন্মের ব্যবহৃত বস্তু; সম্মুখে দণ্ডায়মান এ যোগীই শ্যামাচরণের পূর্ব্বজন্মের গুরু—আর ইনিই তাঁহার ইহ-পরকালের পরমাশ্রয়।

সাষ্টাঙ্গে প্রণিপাত করিয়া শ্যামাচরণ যুক্তকরে দণ্ডায়মান রহিলেন। যোগী সহাস্যে বলিলেন, "বেটা, এসব জিনিষ তোমারই পূর্ব্বজন্মের ব্যবহার করা। তুমি তখন আমার চেলা ছিলে। সাধনার উচ্চ মার্গে অবস্থিতিকালে তোমার দেহপাত হয়। এ জন্মে ঈশ্বর-নির্দ্দিষ্ট কর্ম্ম সম্পাদনের জন্য তোমাকে আবার জন্মগ্রহণ করতে হয়েছে। তোমার সাধনসম্পদ এক গচ্ছিত বস্তুরূপে রক্ষা ক'রে আমি এযাবৎ অপেক্ষা করছি। তোমাকে দীক্ষাদানের জন্যই আজ আমার এখানে আগমন!"

শ্যামাচরণ যোগীবরের নিকট আরও নানা তথ্য শুনিলেন। সমস্ত শুনিয়া তাঁহার বিস্ময়ের অবধি রহিল না। যোগী বলিলেন, "তোমাকে এখানে আসতে আদেশ করে যে টেলিগ্রাম তোমার কার্য্যস্থল দানাপুরে পাঠানো হয়, তা ওপরওয়ালা সাহেবের ভ্রান্তির ফলেই ঘটেছে। একস্থানের নাম করতে গিয়ে সে আর এক স্থানের উল্লেখ করেছে। এ ভ্রান্তি আমিই ঘটিয়েছি। জেনে রাখো, আবার সাত দিন পরেই আদেশ আসছে—তোমার দানাপুরে ফেরবার জন্যে। ততদিনে আমার কাজও শেষ হয়ে যাবে।"

সাধারণ সংসারী মানুষ শ্যামাচরণের জীবনে এ কি অলৌকিক কাণ্ড! এই অসামান্য যোগবিভূতিসম্পন্ন মহাপুরুষ তাঁহার গুরু? তাঁহারই প্রতীক্ষায় তিনি দীর্ঘকাল ধরিয়া প্রহর গুণিতেছেন!

অস্তরাগরঞ্জিত দ্রোণগিরির বক্ষে, রহস্যময় এই গুহাদ্বারে দাঁড়াইয়া তাঁহার মনে হইল, জন্ম-জন্মান্তরের এই গুরু অপেক্ষা ঘনিষ্ঠতর, আত্মার পরমাত্মীয় জন আর তাঁহার কেহই নাই। আত্মীয়, সুহৃদ,

বিশ্বসংসার সমস্ত কিছুর অস্তিত্ব যেন অন্তর হইতে আজ নিশ্চিহ্ন হইয়া মুছিয়া গিয়াছে।

নির্ব্বিণ্ণ শ্যামাচরণ কাতর কণ্ঠে কাঁদিয়া কহিলেন, "বাবা, আর আমাকে সংসারে ফিরে যেতে বলবেন না, আমি আপনার চরণসেবা ক'রেই জীবন কাটিয়ে দিতে চাই। হারানো অধ্যাত্ম-সম্পদের পুনরুদ্ধার করা ছাড়া আমার জীবনে আর কোন মহত্তর কামনাই আজ নেই।"

যোগী কিন্তু তাঁহার সংসার-ত্যাগের অনুরোধে মোটেই কর্ণপাত করিলেন না। শ্যামাচরণকে বুঝাইয়া বলিলেন, যে ঐশী বিধানে তিনি হারানো মহাবস্তু ফিরিয়া পাইতেছেন তাহারই নির্দ্দেশে সংসারে থাকিয়া তাঁহাকে কর্ম্ম করিতে হইবে। যোগসাধন প্রচারের তিনি এক চিহ্নিত আচার্য্য। পরম গোপ্য এই সাধনকে উপযুক্ত পাত্র বুঝিয়া বিতরণ করিবার দায়িত্ব যে তাঁহাকে গ্রহণ করিতে হইবে।

যোগী আরও কহিলেন, "শ্যামাচরণ, স্মরণ রেখো, অফিস তোমার জন্যই আজ রাণীক্ষেতে এসেছে—তুমি অফিসের জন্য এখানে আসোনি। ঈশ্বর-পরিকল্পিত কাজের জন্যই তোমার এখানে আগমন। তাই যে ক'দিন তুমি এই অঞ্চলে থাকবে, রোজই আমার সাথে সাক্ষাৎ ক'রো।"

শ্যামাচরণ লাহিড়ীর জীবনে সেদিন এক পটপরিবর্ত্তন ঘটিয়া গেল। নাটকীয়ত্বে ও চমৎকারিতায় তাহা সত্যই বিচিত্র। নদীয়ার এক অখ্যাত গ্রামে তাঁহার জন্ম। জীবন-পথের বাঁকে বাঁকে নিতান্ত সাধারণ মানুষের মতই এতদিন তিনি অগ্রসর হইয়া আসিয়াছেন। তারপর কার্য্যব্যপদেশে রাণীক্ষেতে আসিবার পর সমস্ত কিছু ওলোট-পালোট হইয়া গেল—শিবকল্প মহাযোগীর আশ্রয় তিনি লাভ করিলেন। এ অপ্রত্যাশিত কৃপা তাঁহার জীবনে এক নূতন সৌভাগ্যের সূচনা করিল।

শ্যামাচরণের পিতা গৌরমোহন ( সরকার ) লাহিড়ীর বাস ছিল কৃষ্ণনগরের সন্নিহিত ঘূর্ণী গ্রামে। এখানকার এক সম্ভ্রান্ত ব্রাহ্মণ-বংশে তিনি জন্মগ্রহণ করেন। গৌরমোহন ছিলেন ধর্ম্মনিষ্ঠ এবং যোগসাধনপরায়ণ। স্বগ্রামে মহাসমারোহে তিনি একটি শিবমন্দিরও প্রতিষ্ঠা করেন। কিন্তু কালক্রমে তাঁহার এ মন্দিরটি নদীগর্ভে বিলীন হইয়া যায়। পরবর্ত্তীকালে শিবের প্রত্যাদেশ অনুসারে বিগ্রহটিকে নদীগর্ভ হইতে উদ্ধার করা হয় এবং নূতন একটি মন্দির নির্ম্মিত হয়। আজিও সে স্থান ঘূর্ণীর শিবতলা বলিয়া প্রসিদ্ধ। এই বিগ্রহের পূজায় গৌরমোহনের পত্নী মুক্তকেশী দেবীরও বড় উৎসাহ ছিল।

এই ধর্ম্মনিষ্ঠ দম্পতির গৃহ আলো করিয়া ১২২৫ সালের ১৬ই আশ্বিন (১৮২৮ খৃঃ) শ্যামাচরণ ভূমিষ্ঠ হন। শৈশবে শিশুর মাতৃবিয়োগ ঘটিবার পর পিতা গৌরমোহন তাঁহাকে নিয়া স্থায়ীভাবে কাশীধামে বসবাস করিতে থাকেন।

নিষ্ঠাবান ব্রাহ্মণবংশের সংস্কৃতির ধারাটি শ্যামাচরণের জীবনে প্রবাহিত ছিল। অতঃপর মহাতীর্থ কাশীতে বসবাসের ফলে তাহা আরও বিস্তারিত হইবার সুযোগ পায়। অগণিত মন্দির এবং ভজনস্থল কাশীর সর্ব্বত্র, সাধু-মহাত্মাদের আনাগোনাও এখানে খুব বেশী। এই পুণ্যময় পরিবেশে বালকের অন্তরসত্তায় ধর্ম্ম-সংস্কৃতির চেতনাটি ক্রমে বাড়িয়া উঠিতে থাকে।

পিতা গৌরমোহন শাস্ত্রপাঠ ও ধর্ম্মসাধনায় বিশ্বাসী। নিষ্ঠাভরে ঋক্‌বেদ পাঠ করা ছিল তাঁহার চিরদিনের অভ্যাস। কাশীতে তখন নাগভট্ট নামে এক বেদবিদ্ মহারাষ্ট্রীয় ব্রাহ্মণের খুব প্রতিষ্ঠা। ইঁহার শিক্ষকতায় বালক শ্যামাচরণকে তিনি কিছুদিন বেদপাঠ আয়ত্ত করিতে দেন।

কিন্তু গৌরমোহন প্রাচীন ভারতীয় সংস্কৃতির সমর্থক হইলেও পুত্রের শিক্ষাব্যবস্থায় আধুনিক ভাবধারাকে অগ্রাহ্য করেন নাই। শ্যামাচরণের জন্য তিনি উর্দ্দু শিক্ষার ব্যবস্থাও করেন। তাছাড়া,

রাজা জয়নারায়ণ ঘোষালের স্কুলে এবং সরকারী সংস্কৃত কলেজে পড়িয়া শ্যামাচরণ বাংলা, সংস্কৃত, ফারসী ও ইংরেজী আয়ত্ত করেন।

ছাত্রজীবনে সহাধ্যায়ীদের নিকট এই গৌরকান্তি, বলিষ্ঠ ও মেধাবী যুবকের একটি বিশিষ্ট মর্য্যাদা ছিল।

আঠারো বৎসর বয়সে শ্যামাচরণকে বিবাহ বন্ধনে আবদ্ধ হইতে হয়। নববধূ কাশীমণির বয়স তখন ছিল মাত্র আট বৎসর। শালিখার পণ্ডিত-বংশের এ মনোরমা কন্যাটি তাঁহার সুদীর্ঘ দাম্পত্য জীবনে স্বামীর প্রকৃত সহধর্ম্মিণীরূপেই বিকশিত হইয়া উঠেন। যোগাচার্য্য-রূপে শ্যামাচরণ উত্তরকালে যে ভূমিকা গ্রহণ করেন, তাহাকে সার্থক করিয়া তুলিতে কাশীমণি দেবী কম সাহায্য করেন নাই।

প্রায় তেইশ বৎসর বয়সে সরকারী পূর্ত্ত দপ্তরের এক কর্ম্মচারী হিসাবে শ্যামাচরণ কর্ম্মজীবন আরম্ভ করেন। দুই বৎসর পর তাঁহার পিতার লোকান্তর ঘটে, তাই সংসারের গুরু দায়িত্বভার লইয়াই শ্যামাচরণের কর্ম্মজীবনের সূচনা হয়। উত্তরকালে যোগীজীবনের রূপান্তরের মধ্য দিয়াও অনুরূপ দায়িত্ব তাঁহাকে স্বচ্ছন্দে অনায়াসে বহন করিতে দেখা যাইত।

অসামান্য যোগবিভূতির অধিকারী হইয়াও লাহিড়ী মহাশয় চিরদিন পরম নির্লিপ্তির সহিত সংসারাশ্রমের সমস্ত দায়িত্ব পালন করিয়া গিয়াছেন। তাই বাহিরের হাসিকান্না, কর্ম্মচাঞ্চল্যের মধ্যে বসিয়া যোগীজীবনের প্রশান্তিকে অবলীলায় ধারণ করিয়া রাখিতে তাঁহার বাধে নাই।

উত্তর ভারতের নানাস্থানে কাজ করিতে করিতে শ্যামাচরণ সেবার দানাপুরে বদলী হন। তখন তাঁহার বয়স তেত্রিশ বৎসর। এই সময়েই হঠাৎ রাণীক্ষেতে কর্ম্মোপলক্ষে আসিয়া তাঁহার জীবনে অধ্যাত্ম-রসের উৎসমুখটি উন্মুক্ত হইয়া যায়। ভগবৎ-কৃপার অমৃত-ভাণ্ডখানি লইয়া জন্মান্তরের গুরুদেব তাঁহার সম্মুখে আকস্মিকভাবে আবির্ভূত হন।

লাহিড়ী মহাশয় তাঁহার গুরুজীকে 'বাবাজী' বলিয়া অভিহিত করিতেন। অপরিমেয় সাধনশক্তি ও যোগবিভূতির অধিকারীরূপে এই জীবন্মুক্ত মহাপুরুষের খ্যাতি ছিল। কোন কোন সাধক ইঁহাকে 'ত্র্যম্বক বাবা,' কেহবা 'শিব বাবা' বলিয়া সম্বোধন করিতেন। এই মহাযোগীকে কেন্দ্র করিয়া হিমাচল অঞ্চলে ও সমগ্র উত্তর ভারতে বহু অলৌকিক কাহিনী প্রচলিত ছিল। তাঁহার বয়স শতাধিক বৎসর অতিক্রান্ত হইলেও যোগবলে তিনি স্থির-যৌবন মূর্ত্তি রক্ষা করিতে সমর্থ ছিলেন। যোগেশ্বর মহাপুরুষরূপে উচ্চকোটির সাধক সমাজেও তাঁহার প্রতিষ্ঠা ছিল অসামান্য।

লাহিড়ী মহাশয়ের গুরুকৃপা লাভের পিছনে শুধু যে তাঁহার পূর্ব্বজন্মের সাধনলব্ধ ও সঞ্চিত পুণ্যই ছিল তাহা নয়, বর্ত্তমান জীবনের বংশানুক্রমিক ধারাটি বাহিয়াও তাঁহার মধ্যে উচ্চতর যোগসাধনার বীজ উদ্‌গত হয়। এই নিগূঢ় সাধন-ধারার প্রসার সাধনে তাঁহাকে উদ্বুদ্ধ করিয়া তাঁহার গুরুজী তাই বলিয়াছিলেন—"শ্যামাচরণ, ইয়ে তো তুমহারি অপনি চীজ হ্যায়"—অর্থাৎ, এ যে তোমারই নিজস্ব সম্পদ।

প্রথম সাক্ষাতের পরদিনই লাহিড়ী মহাশয় যোগীবরের পাহাড়ের কাছে তাঁবু ফেলিলেন। অফিসের সামান্য যাহা কিছু কাজ থাকিত এখান হইতেই তাহা সারিতেন। তারপর রোজ উপস্থিত হইতেন বাবাজীর গুহায়। সারাদিন মহাপুরুষের সঙ্গলাভের পর দিনান্তে তাঁহারই নির্দ্দেশিত আহার্য্য সেখানে বসিয়া গ্রহণ করিতেন।

ক্রমে দীক্ষার দিন স্থির হইল। উহার পূর্ব্বদিন লাহিড়ী মহাশয় দেখিলেন, গুহার এক-প্রান্তে একটি মৃত্তিকাপাত্রে কি যেন ঢাকা রহিয়াছে। মহাপুরুষ লাহিড়ী মহাশয়কে উহা গলাধঃকরণ করিতে বলিলেন। পাত্রটি খুলিয়া দেখা গেল, কোন তৈলজাতীয় পদার্থে উহা পূর্ণ। লাহিড়ী মহাশয় ভাবিলেন, হয়তো আহার্য্যের বদলে ভুলবশতঃ এই পাত্রে কেহ তেল রাখিয়া থাকিবে। তাঁহাকে ইতস্ততঃ

করিতে দেখিয়া বাবাজী হুকুম দিলেন, "আরে কেয়া দেখ্‌তে হো, সব পি ডালো।" অর্থাৎ—তাকিয়ে তাকিয়ে কি দেখ্‌ছো, সবটা পান ক'রে ফেল।

আর বিলম্ব না করিয়া লাহিড়ী মহাশয় উহার সমস্তটা উদরস্থ করিয়া ফেলিলেন।

পাহাড়ের নিকটেই গগাস নদী। যোগীবর আদেশ দিলেন—তাঁহাকে এবার নদী সৈকতে পড়িয়া থাকিতে হইবে।

আদেশ পালনে দেরী হইল না। কিন্তু অনবরত ভেদ ও বমনেব ফলে লাহিড়ী মহাশয় অত্যন্ত দুর্ব্বল হইয়া পড়িলেন।

কঙ্কর ও বালুকাময় নদীতট। এখানে শুইয়া থাকিয়াও নিস্তার নাই, খরস্রোতা গিবি-নদীতে অকস্মাৎ কোথা হইতে এক তীব্র প্লাবন নামিয়া আসে। অসুস্থ শরীরে, স্রোতের টানে তিনি অনেক দূব ভাসিয়া যান। জলপ্লাবনের সহিত অবিরত যুঝিয়া লাহিড়ী মহাশয়কে সেদিন মৃতকল্প হইতে হয়।

পবদিন প্রভাতে বাবাজীর সহিত তাঁহার দেখা। তিনি পরম উৎসাহে কহিলেন, "শ্যামাচরণ, বেশ ভালই হয়েছে। যত কিছু ময়লা ছিল সব এবার নিষ্কাশিত হয়ে গেল।"

অতঃপর লাহিড়ী মহাশয়কে প্রচুর পরিমাণে গরম গরম পুরী-হালুয়া ভোজন করানো হইল। ভোজন শেষে বাবাজী মহারাজ তাঁহাকে জানাইয়া দিলেন, "শ্যামাচরণ, আজ সন্ধ্যাকালে পবিত্র ও শুভলগ্ন রয়েছে। আজই আমি তোমায় দীক্ষা দেব।"

যথাসময়ে দীক্ষা সম্পন্ন হইয়া গেল। একদিকে উপযুক্ত অধিকারী শিষ্য, অপরদিকে কৃপাবর্ষণে উন্মুখ মহাশক্তিধর সদ্‌গুরু—এ যেন মণিকাঞ্চন সংযোগ। বিস্ময়কর দ্রুততার সহিত লাহিড়ী মহাশয় এ সময়ে যোগসাধনার পদ্ধতিসমূহ আয়ত্ত করিতে থাকেন। গুরুশক্তিতে উদ্দীপিত সাধক অতীন্দ্রিয় রাজ্যের নানা দুর্লভ অনুভূতি লাভেও সমর্থ হন।

বাবাজী মহারাজ একদিন শিষ্যকে স্নেহালিঙ্গন দিয়া কহিলেন, "শ্যামাচরণ, তোমায় আরও বেশ কিছুকাল সংসারে বাস করতে হবে। মানব-কল্যাণে যোগ-সাধনার প্রচার আবশ্যক, আর এতে এক বিশিষ্ট আচার্য্যরূপে তোমার গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। কিন্তু বেটা, এবার তোমাকে রাণীক্ষেত থেকে পূর্ব্বেকার কর্ম্মস্থলে ফিরে যেতে নিশ্চয় হবে।"

আসন্ন বিচ্ছেদের কথা শুনিয়া লাহিড়ী মহাশয়ের চোখে অশ্রুধারা নামিয়া আসিল। সদ্‌গুরু তাঁহাকে বারবার আশ্বাস দিয়া কহিলেন, "শ্যামাচরণ, তুমি দুঃখ ক'রো না। প্রয়োজনবোধে যখনই তুমি আমাকে স্মরণ করবে, তখনই আমার সহিত তোমার সাক্ষাৎ ঘট্‌বে—একথা নিশ্চয় জেনো।"

নবীন যোগী সেদিন বাবাজী মহারাজের নিকট এক প্রার্থনা নিবেদন করেন! যুক্তকরে বলেন, "বাবা, আমার একান্ত অনুরোধ, ত্রিতাপক্লিষ্ট, স্বল্পায়ু মানবের নিকট আপনি এই দুর্ল্ভ যোগসাধনাকে কৃপা ক'রে সহজলভ্য করুন। দিব্য করুণার ধারাস্রোতটিকে অর্গলমুক্ত করে দিন।"

প্রিয় শিষ্যের একান্ত অনুনয় এড়াইতে না পারিয়া বাবাজী মহারাজ বলিয়া উঠিলেন, "তথাস্তু।"

উত্তরকালের সার্থক যোগী শ্যামাচরণ লাহিড়ীর মাধ্যমে বাবাজী মহারাজের এই কৃপার ধারাটি সত্যসত্যই অজস্রধারে উন্মুক্ত হইয়াছিল।

বাবাজী মহারাজ একদিন লাহিড়ী মহাশয়কে ডাকিয়া কহিলেন, "শ্যামাচরণ, তোমার আর বেশী দিন এখানে থাকা হচ্ছে না। প্রস্তুত হও। এবার বদলীর নির্দ্দেশ আসছে। তোমাকে রাণীক্ষেত অঞ্চল ত্যাগ করতে হবে।"

শ্যামাচরণের দুই চোখে অশ্রুধারা নামিয়া আসিল। সর্ব্বস্ব যে তিনি গুরুজীর চরণে ঢালিয়া দিয়াছেন, কোন্ প্রাণে তাঁহাকে ছাড়িয়া

যাইবেন ? তাছাড়া, সাধন-সম্পদও তো সব কিছু তিনি পান নাই। সম্মুখে রহিয়াছে মাত্র কয়টি দিন। এই সঙ্কীর্ণ সময়ের মধ্যেই যে নূতন জীবন পথের পাথেয়টুকু তাঁহার সঞ্চয় করিয়া নেওয়া চাই।

শক্তিধর গুরু তাঁহার যোগসিদ্ধির অনেক কিছু ঐশ্বর্য্য এ সময়ে অকৃপণ করে ঢালিয়া দেন, আত্ম-নিবেদিত শিষ্যও তেমনই অপূর্ব্ব নিষ্ঠায় তাহা আয়ত্ত করেন।

দৈনন্দিন সাধনা ও যোগক্রিয়া শেষ হইলে লাহিড়ী মহাশয় গুরুদেবের চরণোপান্তে আসিয়া বসেন, যোগ-রাজ্যের নানা সাধন-রহস্য শ্রবণ করেন। যোগীজীবনের বিচিত্র কাহিনীর বর্ণনা এক একদিন তাঁহাকে বিস্ময়ে অভিভূত করিয়া ফেলে। সিদ্ধ যোগী ও মহাপুরুষদের লীলাভূমি এই পবিত্র হিমালয়। ইহার শৃঙ্গে শৃঙ্গে, কন্দরে কন্দরে অধ্যাত্মলোকের কত নিগূঢ় ধন সঞ্চিত রহিয়াছে তাহার পরিমাপ কে কবিবে !

নানা অলৌকিক কাহিনীর সঙ্গে বাবাজী শ্যামাচরণকে এ সময়ে স্থানীয় এক মহাযোগীর কথা শ্রবণ করান।

—দ্রোণগিরির জনমানবহীন গুহাটি হইতে পাঁচ মাইল দূরে রহিয়াছে এক সুপ্রাচীন জীর্ণ দেবালয়। এ স্থানটি এক দেবপ্রতিম সিদ্ধ মহাপুরুষের বিচরণ ক্ষেত্র। সাধু-সন্ন্যাসীদের মতে, এই যোগসিদ্ধ মহাপুরুষের বয়সের নাকি কোন হিসাব নাই। স্থানীয় অধিবাসীরা ইঁহাকে দ্রোণগিরির অভিভাবকরূপী মহাত্মা বলিয়া জানে, পৌরাণিক আমলের অমরাত্মা 'অশ্বত্থামা' নামেও অনেকে এ রহস্যময় মহাপুরুষকে অভিহিত করে।

কাষ্ঠপাদুকা পায়ে গভীর রাত্রিতে ইনি খট্ খট্ শব্দে একবার করিয়া পূর্ব্বোক্ত ভগ্ন দেবালয়ে প্রবেশ করেন—দিব্য দেহ-জ্যোতিতে চতুর্দ্দিক আলোকিত হইয়া উঠে।

যোগসাধন-পথের নূতন পথিক লাহিড়ী মহাশয়কে গুরুদেব এক নিশীথে দূর হইতে এই মহাপুরুষের দেহজ্যোতি দর্শনও করান।

বাবাজী মহারাজ বলিতেন, "অনেকে দুরারোগ্য মৃতকল্প রোগীদের এই মহাত্মার কৃপার উপর নির্ভর ক'রে পাহাড়ে ফেলে রেখে চলে যায়। তাঁর কৃপা-দৃষ্টিপাতে এরা বেঁচে ওঠে।"

লাহিড়ী মহাশয় নিজেও একদিন ইহার কিছু পরিচয় পান।

একদিন দুই তিনজন সাধুর সঙ্গে তিনি ভ্রমণে বাহির হইয়াছেন। পথিমধ্যে একজন সঙ্গী অরণ্যের বিষাক্ত ফল খাইয়া হঠাৎ অত্যন্ত পীড়িত হইয়া পড়ে। ভেদবমি কিছুতেই থামিতেছে না। এদিকে রাত্রির অন্ধকারও ধীরে ধীরে ঘনাইয়া আসিল। এ আকস্মিক বিপদে সকলে হতবুদ্ধি হইয়া পড়িলেন।

সম্মুখেই দেখা যাইতেছে 'অশ্বত্থামা'র সেই ভগ্ন দেউলের চূড়া। অনন্যোপায় হইয়া তাঁহারা দ্রোণগিরির ঐ রহস্যময় মহাপুরুষের আশ্রয়েই রোগীটিকে রাখার সিদ্ধান্ত করিলেন। মৃত্যুপথের যাত্রীটিকে ধরাধরি করিয়া আনিয়া প্রাচীন দেউলের এক পাশে শোয়াইয়া রাখা হইল।

রোগী কিন্তু পরদিনই সম্পূর্ণরূপে সুস্থ হইয়া উঠে ও আশ্রমে প্রত্যাবর্ত্তন করে। তাহার নিকট পর্ব্বতশীর্ষের মহাত্মার কাহিনী ও তাঁহার কৃপার কথা শুনিয়া লাহিড়ী মহাশয়ের বিস্ময়ের সীমা রহিল না।

মৃতকল্প সাধুটি জীবন সম্বন্ধে সেদিন একেবারে হতাশ হইয়া পড়িয়াছে। এমন সময় মহাপুরুষ সেখানে আবির্ভূত হন, রোষকষায়িত নেত্রে গর্জ্জন করিয়া বলেন, "এখানে কে রে তুই?"

সঙ্গে সঙ্গেই সজোরে পদাঘাত! এ আঘাতের ফলে রোগী গড়াইয়া গড়াইয়া সন্নিহিত নিম্নভূমিতে পড়িয়া যায়। কিন্তু বড় আশ্চর্য্যের কথা, কিছুকাল পরেই তাহার দেহে নব বলের সঞ্চার হইতে থাকে। তারপর পায়ে হাঁটিয়া সে নীচে চলিয়া আসে।

দ্রোণগিরি অঞ্চলের এই সব সিদ্ধ-যোগীদের সান্নিধ্য ও তাঁহাদের লীলাকাহিনী লাহিড়ী মহাশয়ের চেতনায় প্রচণ্ডভাবে নাড়া দেয়,

অতীন্দ্রিয় রাজ্যের নানা অলৌকিক বার্ত্তা শুনিয়া তিনি আরও উদ্বুদ্ধ হইয়া উঠেন।

এ সময়ে চমকপ্রদ যোগবিভূতি দেখাইয়া দু'একজন গুরু-ভ্রাতাও তাঁহাকে কম বিস্মিত করেন নাই।

একদিন লাহিড়ী মহাশয় তাঁহার এক গুরুভ্রাতা ও কয়েকটি সাধুসহ পার্ব্বত্য নদী গগাস-এর অপর পারে শৌচাদির জন্য গিয়াছেন। ফিরিতে সেদিন তাঁহাদের বেশ বিলম্ব হইল। ইতিমধ্যে প্রবলবেগে নদীতে হড়্‌কা বান আসিয়া পড়ায় দুই কূল প্লাবিত হইয়া গেল। এ জলোচ্ছ্বাস অতিক্রম করা অসম্ভব!

সঙ্গীয় গুরুভ্রাতাটি একজন অষ্টসিদ্ধিপ্রাপ্ত যোগী। মস্তক হইতে তাঁহার পাগড়ীটি খুলিয়া লইয়া তিনি তৎক্ষণাৎ এক অলৌকিক কাণ্ড করিয়া বসিলেন। পাগড়ীটি জলের মধ্যে নিক্ষেপ করিয়া এটিকে অবলম্বন করিয়াই সকলকে তিনি তাড়াতাড়ি নদী পার হইতে কহিলেন। শক্তি সঞ্চারিত এই ভাসমান বস্ত্রখণ্ড ধারণ করিয়াই সেদিন সকলে নদীর অপর পারে আসিয়া পৌঁছেন।

উত্তরকালে লাহিড়ী মহাশয় সেদিনকাব এ ঘটনাটির নিখুঁত বর্ণনা অনেকের নিকট দিতেন।

ঐ অলৌকিক বস্ত্র-সেতুর রহস্য সম্বন্ধে তিনি তাঁহার গুরুদেবকেও প্রশ্ন করিয়াছিলেন। তিনি উত্তরে বলিয়াছিলেন, "বেটা, এতে সত্যই বিস্ময়ের কিছু তো নেই! অষ্টসিদ্ধি পেয়েছে ব'লেই তোমার ঐ গুরুভাই এ যোগসামর্থ্য অর্জ্জন করেছে। আমার নির্দ্দেশিত সাধনপন্থা অনুসরণ করলে তুমিও শীঘ্র এ ধরণের সিদ্ধি প্রাপ্ত হবে।"

লাহিড়ী মহাশয়ের বুঝিতে বাকী রহিল না, ঐ গুরুভ্রাতার চমকপ্রদ যোগশক্তি প্রকাশের মধ্য দিয়া সেদিন স্বয়ং গুরুদেবই তাঁহার অন্তরে উদ্দীপনার সঞ্চার করিতে চাহিয়াছিলেন!

গুরুভ্রাতাদের কাছে বসিয়া নবীন যোগী এই সময়ে বাবাজী মহারাজের যোগবিভূতির নানা কাহিনী শুনিতেন। দ্রোণগিরিতে থাকিতে তিনি নিজেও ইহার কিছু কিছু পরিচয় পাইয়াছিলেন।

রাণীক্ষেতের সন্নিহিত অঞ্চলের এক ধনী ব্যবসায়ী বাবাজী মহারাজের ভক্ত। একদিন তিনি বাবাজী ও অন্যান্য বহু সংখ্যক সাধুকে ভোজনের নিমন্ত্রণ জানান। এই শেঠজী বাবাজী মহারাজের স্নেহভাজন। কিন্তু তাঁহার ধনাভিমান বড় প্রবল ছিল। বাবাজী মহারাজ ঠিক করিয়াছেন, সেদিন তাঁহার গর্ব্ব চূর্ণ না করিয়া তিনি ছাড়িবেন না। তিনি জানাইয়া দিলেন, নূতন শিষ্য লাহিড়ী মহাশয়কে সঙ্গে লইয়া তিনি নিমন্ত্রণে যাইতেছেন। কথা রহিল, অন্যান্য অতিথিদের পূর্ব্বেই তিনি সশিষ্য উপস্থিত হইবেন, কিন্তু পেঁ ৗছানোমাত্রই তাঁহাদিগকে ভোজন করাইতে হইবে। বিলম্ব করা চলিবে না।

যথাসময়ে গুরু ও শিষ্য নিমন্ত্রণকারী শেঠের গৃহে পেঁ ৗছিলেন। ভোজনে বসিয়া লাহিড়ী মহাশয় যে দৃশ্য দেখিলেন তাহাতে তো তাঁহার চক্ষুস্থির। মিতাহারী গুরুদেবের আজ যেন সর্ব্বগ্রাসী ক্ষুধা জন্মিয়াছে। চাঙারি ভর্ত্তি পুরি, মালপোয়া, হালুয়া আসিতেছে আর প্রাপ্তি মাত্রেই তিনি তাহা গলাধঃকরণ করিতেছেন। সঙ্গে সঙ্গে বলিতেছেন, "অওর কুছ্ ?"

ক্রমে শেঠজীর মুখ শুকাইয়া উঠিল। অন্যান্য নিমন্ত্রিত সাধু-সন্ত সবাই ইতিমধ্যে আসিয়া পড়িয়াছেন! তাঁহাদের সেবা কি দিয়া চলিবে ? ভোজ্যদ্রব্য পর্য্যাপ্ত পরিমাণেই প্রস্তুত করা হইয়াছে, কিন্তু তাহার সবটাই যে প্রায় ফুরাইয়া আসিল।

শেঠজী কাতরভাবে এবার বাবাজী মহারাজের শরণ নিলেন। লাহিড়ী মহাশয়ও বলিতে লাগিলেন, "গুরুজী, আপনি কি লোকটার সর্ব্বনাশ করে ফেল্‌তে চান ? এখন দয়া ক'রে তাড়াতাড়ি উঠে পড়ুন।"

পাত্র ত্যাগ করিতে করিতে বাবাজী মহারাজ বলিলেন, "ক্ষমতা তো এতটুকু—অথচ লোকটার গর্ব্ব কম নয়। কি পরিমাণ আহার্য্য সে যোগাড় করতে পারে, তা দেখবার আজ আমার ইচ্ছে ছিল।"

আশ্রিত শিষ্যদের শিক্ষা ও শাসনের ব্যাপারে বাবাজী মহারাজের সতর্কতার সীমা ছিল না। অনেক সময় অত্যন্ত কঠোরভাবে তাহাদের সাধন-জীবনকে তিনি নিয়ন্ত্রিত করিতেন। ত্রুটি-বিচ্যুতির জন্য শিষ্যদিগকে ধুনীর জ্বলন্ত কাঠ দিয়া প্রহার করিতেও তাঁহার দ্বিধা ছিল না। দ্রোণগিরিতে থাকাকালে লাহিড়ী মহাশয় স্বচক্ষে গুরুজীর এই ধরণের রুদ্ররোষ দু'একবার দেখিয়াছিলেন।

ইতিমধ্যে সামরিক পূর্ত্তবিভাগ হইতে সংবাদ আসিয়া গেল। কর্ত্তৃপক্ষ ভ্রম সংশোধন করিয়া তার পাঠাইয়াছেন, শ্যামাচরণ লাহিড়ীর আব রাণীক্ষেতে অবস্থানের প্রয়োজন নাই--অগৌণে তাঁহাকে দানাপুর অফিসে ফিরিতে হইবে।

গুরুর পাদবন্দনা করিয়া শিষ্য এবার সাশ্রুনয়নে দ্রোণগিরি ত্যাগ করিলেন।

ফিরিবার পথে লাহিড়ী মহাশয় মোরাদাবাদ শহরে দুই তিনদিন অতিবাহিত করেন। এই সময়ে এক বিচিত্র ব্যাপার ঘটে। তিনি তাঁহার কয়েকটি বাঙ্গালী বন্ধুর সঙ্গে বসিয়া নানা প্রসঙ্গ আলোচনা করিতেছেন। হঠাৎ ইঁহাদের মধ্যে একজন বলিয়া উঠিলেন—"যাই বল, এযুগে কিন্তু আগের দিনের মত অলৌকিক যোগবিভূতিসম্পন্ন সাধুর দর্শন মিলে না।"

শ্যামাচরণ দৃঢ়স্বরে তখনি প্রতিবাদ করিয়া উঠিলেন, "সে কি কথা! এমন মহাপুরুষের সাক্ষাৎলাভ আজকের দিনেও মোটেই অসম্ভব নয়। ইচ্ছা করলে ধ্যানবলে আকর্ষণ ক'রে আমিই এখানে এনে দেখাতে পারি "

বন্ধুদের কৌতূহল ও আগ্রহের সীমা রহিল না। তাঁহারা লাহিড়ী মহাশয়কে চাপিয়া ধরিলেন। অনুরোধ এড়ানো বড় কঠিন, তাছাড়া নিজের যোগবল ও গুরুদেবের করুণার কথা তিনি কথা-প্রসঙ্গে নিজেই প্রকাশ করিয়া ফেলিয়াছেন। মহাপুরুষের মর্য্যাদারক্ষার প্রশ্নটিও যে এখানে জড়িত।

তিনি বলিলেন, "আচ্ছা বেশ, তোমরা আমাকে একটা নির্জ্জন ঘর দাও। এর দরজা-জানালা সব বাইরে থেকে বন্ধ থাক্‌বে। ধ্যানের ফলে আমাব শ্রীগুরুদেব অবশ্য আবির্ভূত হবেন।"

দ্রোণগিরিতে বাবাজী মহারাজের নিকট শ্যামাচরণ দীর্ঘদিন থাকিতে পারেন নাই। গুরুর বিচ্ছেদ তাঁহার পক্ষে অসহ্য হইবে ভাবিয়া আসিবার কালে তিনি বড় কাতর হন। সেসময়ে বাবাজী মহারাজ তাঁহাকে আশ্বস্ত করিয়া বলেন, শিষ্য তাঁহাকে স্মরণ কবিলে তিনি আবির্ভূত হইবেন।

গুরুজীর এ প্রতিশ্রুতিই নবীন যোগী শ্যামাচবণেব একমাত্র ভরসা।

আজ তাই নির্জ্জন প্রকোষ্ঠে বসিয়া তিনি সদ্‌গুরুকে আহ্বান জানাইলেন।

ধ্যানযোগে আকর্ষিত হইয়া বাবাজী মহারাজের সূক্ষ্মসত্তা অচিরে সেই গৃহে স্থূলদেহ পরিগ্রহ করিল।

আসন গ্রহণ করিয়া মহাযোগী প্রশান্ত কণ্ঠে বলিয়া উঠিলেন, "শ্যামাচরণ, তোমার ডাক শুনে আমি এসেছি। কিন্তু বেটা, সামান্য তর্কচ্ছলে, বন্ধুদের সাধু দেখাবার উৎসাহে তুমি আমাকে এতদূর থেকে আহ্বান ক'রে আনলে? তামাসা দেখাবার জন্যই কি দীক্ষাদান ক'রে তোমাতে আমি শক্তি সঞ্চারিত করেছি? তোমায় যোগবিভূতির অধিকারী করে তুলেছি?"

লাহিড়ী মহাশয় সাষ্টাঙ্গে শ্রীগুরুর চরণে প্রণিপাত করিয়া ভীত-ভাবে উপবেশন করিলেন। তীব্র তিরস্কারের ফলে তাঁহার মুখে

তখন কথা সরিতেছে না, নতমস্তকে চুপচাপ বসিয়া রহিলেন। বুঝিলেন, মহাযোগীর কৃপাদত্ত শক্তির এ অপব্যবহার নিতান্তই অমার্জ্জনীয়। তাঁহার পক্ষে একাজ সত্যই বড় গর্হিত হইয়াছে। তাছাড়া, সদ্‌গুরুর সদাজাগ্রত দূরসন্ধানী দৃষ্টিকে ফাঁকি দিবার সাধ্য তাঁহার কই?

বাবাজী মহারাজ দৃঢ় কণ্ঠে বলিলেন, "শোন শ্যামাচরণ, আমার নিজের প্রতিশ্রুতি ও তোমার সম্মান রক্ষার জন্য আজ আমি উপস্থিত হ'লাম। কিন্তু ভবিষ্যতে তুমি নিজে স্মরণ করা মাত্র আমার সাক্ষাৎ পাবে না—আমিই প্রয়োজনবোধে, স্বেচ্ছায় আবির্ভূত হ'ব।"

গুরুদেবের চরণে পতিত হইয়া শ্যামাচরণ বারংবার ক্ষমা ভিক্ষা করিতে লাগিলেন। প্রকৃতপক্ষে অবিশ্বাসীদের মনে বিশ্বাস জন্মাইবার জন্যই যে তিনি এ কাজ করিয়াছেন। তাই মিনতি করিয়া বাবাজী মহারাজকে কহিতে লাগিলেন, "গুরুদেব, যদি কৃপা ক'রে এসেছেন তো সকলকে একবার দর্শন দিয়ে কৃতার্থ করুন।"

বাবাজী মহারাজের ইঙ্গিতে কক্ষের দ্বার উন্মুক্ত করা হইল। বন্ধুগণ বাহিরে তখনো অপেক্ষমান আছেন। যোগীবরের এ অলৌকিক আবির্ভাব দর্শনে সেদিন তাঁহাদের বিস্ময়ের অবধি রহিল না। সকলে চরণ ছুঁইয়া প্রণাম করিলেন—এ আবির্ভাব যে ইন্দ্রজাল নয়, কোন মায়িক দেহের উপস্থিতি নয়, ইহাও তাঁহারা উপলব্ধি করিলেন।

এবার কৃপালু গুরুজীকে তো ভোগ নিবেদন করা চাই। শ্যামাচরণ শুদ্ধভাবে তখনি লুচি হালুয়া তৈয়ার করিয়া আনিলেন। বাবাজী মহারাজের ভোজনের পর সকলকে প্রসাদ বিতরণ করা হইল।

লাহিড়ী মহাশয় দানাপুরে ফিরিয়া আসিয়া কাজে যোগদান করিলেন। বাবাজী মহারাজের প্রদত্ত যোগসাধনাই এখন তাঁহার

প্রধান অবলম্বন। মহাযোগীর কৃপাস্পর্শে আজ তাঁহার জীবনে দেখা দিয়াছে নূতনতর আনন্দ, নূতনতর আলোকের সন্ধান। অধ্যাত্মজীবনের শতদলখানি এবার ধীরে ধীরে উন্মোচিত হইয়া উঠিতেছে।

অফিসের দৈনন্দিন কাজকর্ম্মের শেষে নীরবে লোকচক্ষুর অন্তরালে তিনি যোগসাধনায় নিমজ্জিত থাকিতেন। সহকর্ম্মীদের মধ্যে অনেকেরই পক্ষে সেদিন তাই এ মহাসাধকের প্রকৃত পরিচয় জানা সম্ভব হয় নাই। আত্মভোলা, সদাতন্ময় লাহিড়ী মহাশয়ের রূপান্তরের স্বরূপ তাঁহারা বুঝিতেন না সত্য—কিন্তু অনেকেরই চোখে তাঁহাকে কিছুটা অস্বাভাবিক না ঠেকিয়া পারিত না।

আফিসের উপরওয়ালা সাহেব তাঁহার এই উদাসীন কর্ম্মচারীটিকে আদর করিয়া ডাকিতেন—'পাগ্‌লা বাবু।'

একবারকার ঘটনায় শ্যামাচরণের অলৌকিক যোগবিভূতি কিছুটা প্রকাশিত হইয়া পড়ে। অফিসের সাহেবকে কয়েকদিন যাবৎ বড় বিষণ্ণ দেখা যাইতেছে। শ্যামাচরণ তাঁহাকে ইহার কারণ জিজ্ঞাসা করিলেন। উত্তরে শুনিলেন, মেমসাহেব ইংলণ্ডে খুব গুরুতর রোগে পীড়িতা, তাঁহার প্রাণরক্ষা হওয়া কঠিন। তাছাড়া কিছুদিন যাবৎ দেশ হইতে কোন সংবাদও পাওয়া যায় নাই, এজন্য সাহেব বড় চিন্তিত হইয়াছেন।

লাহিড়ী মহাশয়ের অন্তর করুণায় ভরিয়া উঠিল। আশ্বাস দিলেন, তিনি আজই মেমসাহেবের সংবাদ আনিয়া দিবেন।

অধীনস্থ কর্ম্মচারীর এ ধরণের কথা সাহেব সহজে বিশ্বাস করিতে চাহিবেন কেন? তবুও এ সমবেদনার সুরটুক সেদিন কি জানি কেন তাঁহার অন্তর স্পর্শ না করিয়া পারে নাই। উদাস নেত্রে লাহিড়ী মহাশয়ের দিকে চাহিয়া তিনি শুধু চুপ করিয়া রহিলেন।

অফিসেরই এক নির্জ্জন কক্ষে গিয়া শ্যামাচরণ ধ্যানাবিষ্ট হইলেন। তারপর বাহির হইয়া আসিয়া সাহেবকে জানাইয়া দিলেন, তাঁহার স্ত্রী আরোগ্যলাভ করিয়াছে এবং শীঘ্রই তিনি স্বহস্তে সাহেবকে এক

পত্র লিখিতেছেন। শুধু তাহাই নয়, তিনি এই পত্রের ভাষা ও বিষয়বস্তুও বলিয়া দিতে ছাড়িলেন না।

ভারতীয় যোগীদের নানা অলৌকিক বিভূতির কথা সাহেব শুনিয়াছেন। কিন্তু তাঁহার অফিসের 'পাগ্‌লা বাবু' যে সে শক্তির অধিকারী তাহা সহজে মানিয়া নিতে মন সায় দিবে কেন? তবুও শ্যামাচরণের বাক্যে সেদিন তাঁহার মনের চাঞ্চল্য অনেকটা দূর হইয়া গেল।

কয়েকদিন পরেই মেমসাহেবের চিঠি আসিয়া উপস্থিত। লাহিড়ী মহাশয়ের বর্ণিত ভাষার সহিত ইহার আশ্চর্য্য মিল দেখিয়া সাহেব একেবারে স্তম্ভিত হইয়া গেলেন।

কয়েক মাস পরের কথা। উপরোক্ত অফিসারের স্ত্রী ইংলণ্ড হইতে দানাপুরে আসিয়াছেন। হঠাৎ একদিন লাহিড়ী মহাশয়কে দেখিয়া এই ইংরেজ মহিলার বিস্ময়ের সীমা রহিল না। স্বামীকে তিনি দৃঢ়স্বরে বলিতে লাগিলেন, "এ মহাত্মাকেই যে ইংলণ্ডে থাকতে আমি দর্শন করেছি, আমার রোগ শয্যার পার্শ্বে ইনি দাঁড়িয়েছিলেন। জীবনের যখন কোন আশাই ছিল না তখন এঁরই কৃপায় অলৌকিকভাবে আমার রোগমুক্তি ঘটেছে---আমার জীবন আবার ফিরে পেয়েছি।"

'পাগ্‌লা বাবুর' এ অপূর্ব্ব যোগবিভূতির কথা শুনিয়া সাহেবের বিস্ময়ের সীমা রহিল না।

একের পর এক যোগসাধনার স্তর ভেদ করিয়া লাহিড়ী মহাশয় অগ্রসর হইয়া চলিয়াছেন। গুরুর কৃপায় নানা অধ্যাত্ম-অনুভূতি ও প্রচুর শক্তিবিভূতি লাভও তাঁহার হইতেছে। গুরুশক্তিতে শক্তিমান সাধকের ঘটিতেছে পূর্ণতর রূপান্তর।

কিছুদিনের মধ্যে শীঘ্রই একবার প্রিয় শিষ্যের প্রয়োজনে বাবাজী মহারাজকে স্বেচ্ছায় আবির্ভূত হইতে হইল।

নিজ গৃহের সম্মুখে লাহিড়ী মহাশয় একদিন ঘুরিয়া বেড়াইতেছেন। এমন সময় দেখিলেন, নিকটেই এক বটবৃক্ষমূলে বসিয়া এক সাধু গঞ্জিকা সেবন করিতেছে। চেহারাটি তাহার মোটেই আকর্ষণীয় নয়, বহির্ব্বাস ছিন্ন ও অপরিষ্কৃত। দেখিলে সহসা ভক্তির উদ্রেক তো হয়ই না, বরং মনে নানা প্রকার সন্দেহই জাগিয়া উঠে। পূর্ব্বে এই শ্রেণীর সাধু দেখিলে লাহিড়ী মহাশয় তাহাদিগকে প্রবঞ্চক বা চোর বদমায়েস বলিয়াই মনে করিতেন।

কিন্তু এ আবার কি বিস্ময়কর ব্যাপার! তিনি কি জাগ্রত, না স্বপ্ন দেখিতেছেন? নিকটে গিয়া দেখিলেন, তাঁহার পূজ্যপাদ গুরুদেব একান্ত নিষ্ঠার সহিত ঐ কুদর্শন গঞ্জিকাসেবী সাধুটির লোটা মাজিতেছেন।

বাবাজী মহারাজ এখানে? দানাপুরে তিনি কবে, কি উপলক্ষে আসিলেন? আর তাঁহার এ শোচনীয় অবস্থাই বা কেন? নিকটে গিয়া শ্যামাচরণ সাষ্টাঙ্গ প্রণত হইলেন।

সখেদে বাবাজীকে প্রশ্ন করিলেন, "বাবা, একি কাণ্ড! আপনি কেন এমনতর হীন কাজে লিপ্ত হয়েছেন? এ গাঁজাসেবী সাধুটিই বা কে?"

হাতের লোটা ঘষিতে ঘষিতে গুরুজী প্রশান্ত কণ্ঠে উত্তর দিলেন, "শ্যামাচরণ, আমি যে সাধু সেবা করছি। সকল ঘটেই আমার নারায়ণ বিরাজমান। তুমি তাঁর এই সর্ব্বব্যাপী চৈতন্যময় রূপটি আবিষ্কার করতে চেষ্টা ক'রছো না কেন, বলতো?"

লাহিড়ী মহাশয়ের বুঝিতে দেরী হইল না, সর্ব্ব জীবে ও সর্ব্ব ভূতে পরিব্যাপ্ত পরমাত্মার অস্তিত্বটি তাঁহার চেতনায় জাগাইয়া তুলিতেই সদ্‌গুরুর এ অপরূপ লীলা। যোগী শিষ্যকে মহাপ্রেমিকরূপে রূপান্তরিত করিতে তিনি চাহিতেছেন। শ্যামাচরণের চেতন ও অবচেতন মনে যে ভেদজ্ঞানটি এখনো সূক্ষ্মরূপে রহিয়া গিয়াছে বাবাজী মহারাজ আজ তাহাই নিশ্চিহ্ন করিয়া দিতে চান। লাহিড়ী

মহাশয়ের সর্ব্বসত্তায়, সর্ব্বচৈতন্যে সেদিন তাই এক বিরাট আলোড়ন জাগিয়া উঠিল।

বাবাজী মহারাজকে স্বগৃহে লইয়া গিয়া তিনি তাঁহার অভ্যর্থনা ও সেবা পরিচর্য্যা করিলেন। প্রয়োজনীয় সাধন-নির্দ্দেশাদি দিবার পর গুরুদেব আর সেখানে অবস্থান করেন নাই।

ইহার পর হইতেই লাহিড়ী মহাশয়ের দৃষ্টিভঙ্গিটি যেন একেবারে বদলাইয়া যায়। এখন হইতে সর্ব্ব জীবেই তিনি নারায়ণ দর্শন করিতে থাকেন। দুষ্ট ও পাপিষ্ঠ লোককেও তিনি ঈশ্বরজ্ঞানে মনে মনে নমস্কার জানাইতে ভুলিতেন না। দর্শনার্থী ও ভক্তের দল প্রণাম করিলে শ্রদ্ধাভরে অমনি তিনি প্রত্যভিবাদন করিতেন।

দানাপুরে থকিতেই তিনি ধীরে ধীরে যোগাচার্য্যের ভূমিকায় আত্মপ্রকাশ করিতে থাকেন। দুই চারিটি করিয়া মুমুক্ষু ভক্ত তাঁহার নিকট উপস্থিত হইতে থাকে। ইঁহাদের মধ্যে বৃন্দা ভকত নামক এক সিপাহীই তাঁহার প্রথম দীক্ষিত শিষ্য। যোগসাধনায় লাহিড়ী মহাশয়ের এই নিরক্ষর শিষ্যটির কৃতিত্ব অনেককেই বিস্মিত না করিয়া পারে নাই।

একবার বাঁকিপুরের এক জমিদারগৃহে বিশিষ্ট শাস্ত্রজ্ঞ পণ্ডিতদের মধ্যে ধর্ম্মতত্ত্ব বিষয়ক বিতর্ক চলিতেছে। বৃন্দা ভকতও সেদিন তাহার কয়েকজন সঙ্গীসহ সেখানে শ্রোতারূপে উপস্থিত। পণ্ডিতদের কতকগুলি ভ্রমাত্মক উক্তির প্রতিবাদ করিতে উঠিয়া সে হঠাৎ সেখানে ধর্ম্মের মূল তত্ত্বের ব্যাখ্যা আরম্ভ করিয়া দেয়। এ ব্যাখ্যা সাধনলব্ধ অনুভূতিতে পূর্ণ, উপলব্ধ সত্যের দীপ্তিতে উজ্জ্বল। নিরক্ষর সিপাহীর সেদিনকার ভাষণ শুনিয়া পণ্ডিতমণ্ডলী নির্ব্বাক হইয়া যান।

লাহিড়ী মহাশয়ের আশ্রমে থাকিয়া বৃন্দা ভকত পরবর্ত্তীকালে এক সার্থকনামা যোগীরূপে পরিচিত হইয়া উঠে। যোগীগুরুকে সে

সময়ে প্রায়ই এ শিষ্য সম্বন্ধে সস্নেহে বলিতে শুনা যাইত, "বৃন্দা সচ্চিদানন্দ সাগরে ভাস্‌ছে।"

রাণীক্ষেতে যোগদীক্ষা গ্রহণের পর প্রায় পঁচিশ বৎসরকাল লাহিড়ী মহাশয়কে চাকুরীতে থাকিতে হয়। কর্ম্মোপলক্ষে যখন যেখানে তিনি থাকিতেন, দুই চারি জন প্রকৃত অধিকারী পুরুষকে গূঢ় যোগসাধন প্রদান করিতেন। এই সময়ে বিহারের মুঙ্গের ও ভাগলপুর, এবং বাংলার বিষ্ণুপুর, বাঁকুড়া ও কৃষ্ণনগর অঞ্চলে একদল সাধনকামী শিষ্য তাঁহার আশ্রয় প্রাপ্ত হন।

কাশীধামে তখন ত্রৈলঙ্গ স্বামীজীর যোগৈশ্বর্য্যের প্রচুর খ্যাতি। স্থানীয় জনসাধারণ ও তীর্থকামীদের নিকট তিনি অভূতপূর্ব্ব শ্রদ্ধা পাইয়া থাকেন।

স্বামীজী মহারাজ সেদিন গঙ্গার ঘাটে আসন করিয়া বসিয়াছেন। স্বভাবগম্ভীর যোগীবরকে ঘিরিয়া একদল ভক্ত নীরবে উপবিষ্ট। এই সময়ে ধুতি-পাঞ্জাবী পরিহিত এক বাঙ্গালী ভদ্রলোক দুইজন সঙ্গীসহ তাঁহাকে প্রণাম করিতে আসিলেন।

আগন্তুকের চোখ-মুখ এক দিব্য আনন্দের আভায় ঝলমল। ধীর গম্ভীর পদক্ষেপে তাঁহাকে অগ্রসর হইতে দেখিয়া ত্রৈলঙ্গ স্বামীজী সহর্ষে উঠিয়া দাঁড়াইলেন। যোগ-সাধনার মূর্ত্ত মৈনাক পাহাড়টি কোন্ ইন্দ্রজাল বলে আজ যেন হঠাৎ সচল হইয়া উঠিল।

আগাইয়া আসিয়া আগন্তুককে তিনি তাঁহার বিশাল বক্ষে ধারণ করিলেন। যোগীশ্রেষ্ঠ ত্রৈলঙ্গ মহারাজের সর্ব্বদেহে তখন আনন্দের আবেগ উচ্ছ্বলিত হইয়া উঠিয়াছে। আগন্তুক বাঙ্গালী ভদ্রলোকটি কিছুক্ষণ তাঁহার সান্নিধ্যে রহিলেন, তারপর শ্রদ্ধাভরে প্রণাম করিয়া সদলবলে বিদায় নিলেন।

ত্রৈলঙ্গ স্বামীজীর অন্তরঙ্গ ভক্তগণ এতক্ষণ বিস্মিত হইয়া এই অপূর্ব্ব দৃশ্য দেখিতেছিলেন। এই গৃহী ভদ্রলোকটির অভ্যর্থনায় স্বামীজীর যেন উল্লাসের সীমা নাই। এমন হর্ষভরে তাঁহাকে কখনও

কাহাকেও প্রেমালিঙ্গন দিতে তো দেখা যায় নাই! এমন অদ্ভুত ঘটনা এযাবৎ তাঁহারা খুব কমই প্রত্যক্ষ করিয়াছেন।

আগন্তুকগণ চলিয়া গেলে সকলে উৎসুক হইয়া জিজ্ঞাসা করিলেন, "বাবা, এ ব্যক্তি এমন কি বড় সাধক যে আপনি এত উৎসাহের সঙ্গে তাঁকে সম্বর্দ্ধনা জানাচ্ছিলেন?"

স্বামীজী প্রশান্ত কণ্ঠে উত্তর দিলেন, "যোগ সাধনাকি যিস্ উন্নতি করনেকে লিয়ে সাধকোঁকো লঙোটিতক ছোড়নী পড়ী হ্যায়, গৃহস্থীনে রহ্‌তে হুয়েভী ইস্ পুরুষনে উস্ পদবীকো প্রাপ্ত কর লিয়া।"— অর্থাৎ যে যোগসিদ্ধির জন্য সাধকদের লেঙটিখানাও ত্যাগ করতে হয়, এ সাধক গৃহস্থাশ্রমে থেকেই তা আয়ত্ত করেছেন।

ভক্তবৃন্দ অতঃপর জানিতে পারিলেন, ইনি অসামান্য যোগবিভূতির অধিকারী সাধক—শ্যামাচরণ লাহিড়ী। ভারতের অন্যতম শ্রেষ্ঠ যোগী 'বাবাজী মহারাজের' নিগূঢ় সাধন পদ্ধতি ইঁহার অধিগত। গৃহস্থাশ্রমে থাকিয়া প্রধানতঃ গৃহস্থদের মধ্যে যোগ সাধনার প্রচারই ইঁহার ব্রত।

কাশীর অধ্যাত্ম-চক্রে সেদিন লাহিড়ী মহাশয়ের সম্বন্ধে গুঞ্জন উঠে। যোগীশ্রেষ্ঠ, মহাব্রহ্মজ্ঞ ত্রৈলঙ্গ স্বামীজীর স্বীকৃতি তাঁহাকে সাধকসমাজের অন্যতম নেতারূপে অচিরে পরিচিত করিয়া দেয়।

১৮৮৫ খৃষ্টাব্দে লাহিড়ী মহাশয় কর্ম্ম হইতে অবসর গ্রহণ করেন। মহাসাধকের চরণোপান্তে এই সময় হইতেই দলে দলে বহু মুমুক্ষুর সমাগম হইতে থাকে। সিদ্ধযোগীর আচার্য্য-জীবনের বৃহত্তর ভূমিকাটি এ সময় হইতেই শুরু হয়।

প্রধানতঃ সাধনেচ্ছু গৃহস্থ ব্যক্তিদের মধ্যেই লাহিড়ী মহাশয় তাঁহার গুরুপ্রদত্ত যোগসাধনা বিস্তারিত করিতে থাকেন। বাবাজী মহারাজ নির্দ্দেশ দিয়াছিলেন, "শ্যামাচরণ তুমি সংসারে ফিরে যাও। সেখানে থেকে যোগযুক্ত সাধু-গৃহস্থদের প্রতিষ্ঠা কর, প্রাচীন যোগ-সাধনার নিগূঢ় ধারাটিকে উজ্জীবিত ক'রে তোল।"

লাহিড়ী মহাশয় তাই চাহিতেন, শিষ্যগণ আধ্যাত্মিক পথে উন্নতি সাধন করিয়া যেন গৃহাশ্রমেই বাস করে। সন্ন্যাস নিতে সাধনার্থীদের প্রায়ই তিনি বারণ করিতেন। তাঁহাদিগকে সতর্ক করিয়া কহিতেন, "সন্ন্যাস জীবন কিন্তু বড় কঠিন ও দায়িত্বপূর্ণ। মনে রেখো, সংসারাশ্রমীর ভুল-ভ্রান্তির কিছুটা হয়তো ক্ষমা আছে, কিন্তু সন্ন্যাসীর ভুলের কোন ক্ষমা নেই।"

এসব গৃহী ভক্ত ও শিষ্য ছাড়াও লাহিড়ী মহাশয়ের সর্ব্বত্যাগী ব্রহ্মচারী এবং দণ্ডী সন্ন্যাসী শিষ্য কম ছিল না।

'কাশীর বাবা' বা 'যোগীরাজ'রূপে অতঃপর তিনি সর্ব্বসাধারণের মধ্যে পরিচিত হইয়া উঠেন। উচ্চ ও নীচ, হিন্দু, মুসলমান ও খৃষ্টান সর্ব্ব সম্প্রদায়ের মুমুক্ষু জীবের জন্যই যোগীরাজের কৃপার দুয়ার সদা উন্মুক্ত থাকিতে দেখা যাইত।

নিরক্ষর সিপাহী বৃন্দা ভকত যেমন তাঁহার পরমাশ্রয়ে আসিয়া যোগসিদ্ধ মহাপুরুষে রূপান্তরিত হয়, তেমনই আবদুল গফুর খাঁ নামক এক দরিদ্র মুসলমান ভক্তও তাঁহার সাধন পাইয়া উন্নত অবস্থা লাভ করে। দরিদ্রতম কাশীবাসী হইতে আরম্ভ করিয়া কাশীর নৃপতি ঈশ্বরীনারায়ণ সিংহের মত প্রভাবশালী ব্যক্তিকেও দীক্ষালাভের জন্য যোগীরাজের শরণাগত হইতে দেখা গিয়াছে।

গৃহস্থ ভক্তদের সঙ্গে সঙ্গে বিশিষ্ট সন্ন্যাসী সাধকদের আনাগোনাও তাঁহার নিকট কম ছিল না। সন্ন্যাসী সাধকদের মধ্যে যাঁহারা তাঁহার ঘনিষ্ঠ সান্নিধ্যে আসেন তাঁহাদের মধ্যে দেওঘরের শ্রীমৎ বালানন্দ ব্রহ্মচারী ও কাশীর ভাস্করানন্দ সরস্বতীর নাম উল্লেখযোগ্য।

সমাজের বিভিন্ন স্তরের বহুতর শিষ্য পরিবেষ্টিত হইয়া লাহিড়ী মহাশয় কাশীধামে বসবাস করিতে থাকেন। এই মহাজীবনের শেষ দশটি বৎসর বিস্ময়কর যোগবিভূতি ও করুণার অপরূপ মাধুর্য্যে ভরিয়া ওঠে। ভারতের শ্রেষ্ঠ অধ্যাত্ম-কেন্দ্র কাশীধামের পটভূমিকায় যোগীরাজের অলৌকিক লীলা নানা রূপে ও ভঙ্গীতে প্রকাশিত হইতে

থাকে। এ লীলার বহুতর কাহিনী আজিও জনস্মৃতিতে জাগরূক রহিয়াছে।

লাহিড়ী মহাশয় তখন কাশীর গরুড়েশ্বর মহল্লায় বাস করিতেছেন। অন্তরঙ্গ শিষ্য যুক্তেশ্বর প্রায় প্রত্যহই গুরুদেবকে দর্শন করিতে যান। রাম তাঁহার ঘনিষ্ঠ বন্ধু, তিনিও প্রায়ই তাঁহার সঙ্গী হন। যোগীরাজের সঙ্গলাভে ও উপদেশাদি শ্রবণে পরম আনন্দে তাঁহাদের দিন কাটে।

হঠাৎ একদিন রাম কলেরায় আক্রান্ত হন। রোগের ধরণটি বড় মারাত্মক—একেবারে এশিয়াটিক কলেরা। যুক্তেশ্বর তখনি উৎকণ্ঠিত চিত্তে গুরুদেবের নিকট ছুটিয়া গেলেন। স্বাভাবিক ও সাংসারিক রীতি অনুযায়ী লাহিড়ী মহাশয় রোগের চিকিৎসায় সুদক্ষ ডাক্তারদেরই ডাকিতে বলিতেন। এক্ষেত্রেও সে ব্যবস্থাই হইল।

সহরের দুইজন দক্ষ ও অভিজ্ঞ চিকিৎসক রোগীর শয্যাপার্শ্বে উপস্থিত, কিন্তু চিকিৎসায় কোন ফলোদয়ই হইতেছে না। ডাক্তারদ্বয় শেষকালে হতাশ হইয়া যুক্তেশ্বরকে জানাইয়া দিলেন, আর বড় জোর দুই ঘণ্টা এ রোগী বাঁচিতে পারে।

আবার তিনি গুরুদেবের উদ্দেশে ছুটিলেন—রামের সঙ্কটাপন্ন অবস্থার কথা তাঁহাকে জানাইবেন। কিন্তু আসনে উপবিষ্ট যোগীর প্রশান্ত আননে কোন ভাবান্তরই দেখা গেল না।

অশ্রুরুদ্ধ কণ্ঠে যুক্তেশ্বর তাঁহার বক্তব্য শেষ করিলেন। কিন্তু লাহিড়ী মহাশয় শুধু ধীর কণ্ঠে কহিলেন, "যাও, ভয় কি? ডাক্তাররা তো দেখছেন।"

ফিরিয়া আসিয়া যুক্তেশ্বর শুনিলেন, রোগীর আর কোন আশা নাই বলিয়া ডাক্তারদ্বয় বিদায় গ্রহণ করিয়াছেন।

মৃত্যুর পূর্ব্ব মুহূর্ত্তে রাম একবার ক্ষীণ স্বরে বলিয়া উঠিলেন—"ভাই, গুরুদেবকে ব'লো আমি চল্‌লাম। আর একটা কথা, দাহ

করবার আগে অন্ততঃ আমার এ স্থূল শরীরকে তিনি যেন পাদস্পর্শ দিয়ে ধন্য করেন।"

রামের নিষ্প্রাণ দেহ গৃহমধ্যে ফেলিয়া রাখিয়া যুক্তেশ্বর তখনই আবার গুরু সন্নিধানে ছুটিয়া গেলেন।

লাহিড়ী মহাশয় প্রশ্ন করিলেন, "কি হে, কি খবর? রাম এখন কেমন আছে বলতো?"

শোকাতুর যুক্তেশ্বর এইবার কিন্তু ভাঙ্গিয়া পড়িলেন। কাঁদিতে কাঁদিতে উত্তর দিলেন, "গুরুদেব! এবার স্বচক্ষেই দেখবেন আসুন, সে কেমন আছে। তার দেহ শ্মশানে নেবার উদ্যোগ চলেছে।"

"শান্ত হও!" বলিয়া যোগীবর নয়ন নিমীলিত করিলেন। ধ্যানাবিষ্ট মূর্ত্তিটি বহুক্ষণ নীরব নিস্পন্দ হইয়া রহিল। তারপর বাহ্যজ্ঞান ফিরিয়া আসিলে সম্মুখস্থ দীপাধার হইতে তিনি কিছুটা রেড়ীর তেল সংগ্রহ করিলেন। তাহাই যুক্তেশ্বরের হাতে দিয়া বলিলেন, "যাও, এটুকু এখনই রামকে পান করিয়ে দাও।"

যুক্তেশ্বরের বিস্ময়ের সীমা রহিল না। আর কাহাকে ইহা পান করাইবেন? রামের মৃত্যু যে তিনি স্বচক্ষে দেখিয়া আসিলেন। আবার একথাও যে তিনি জানেন, গুরুদেব ব্রহ্মজ্ঞপুরুষ, তাঁহার কখনো কোন ভুল হয় না!

নির্দ্দেশমত কাজ অবশ্যই করিতে হইবে—তাই দ্রুতপদে তিনি গৃহে ফিরিয়া আসিলেন। রামের দেহ একেবারে ঠাণ্ডা হইয়া গিয়াছে, প্রাণের চিহ্নমাত্র নাই। কোনমতে মুখটি ফাঁক করিয়া কয়েক ফোঁটা তেল ঢালিয়া দেওয়া হইল।

ইহার পর যে অলৌকিক ঘটনা দেখা গেল, উপস্থিত ব্যক্তিদের তাহা বিস্ময়বিমূঢ় না করিয়া পারে নাই।

রামের প্রাণহীন নিস্পন্দ দেহটি ধীরে ধীরে সকলের সমক্ষে নড়িয়া উঠিল, ক্রমে ক্রমে তিনি চেতনা লাভ করিলেন।

সুস্থ হইবার পর তিনি এদিনকার বিচিত্র অভিজ্ঞতার কথা বর্ণনা করেন।—সে সময়ে তিনি দেখিতেছিলেন, এক জ্যোতির্ম্ময় পুরুষরূপে লাহিড়ী মহাশয় তাঁহার শিয়রে দণ্ডায়মান। আননে তাঁহার সুমধুর হাস্য ছড়াইয়া শান্ত স্বরে সস্নেহে যোগীরাজ বলিতেছেন, "রাম, আর কত ঘুমোবে? জেগে ওঠ, তারপর যত শিগ্‌গীর পারো আমার কাছে এসে উপস্থিত হও।"

যুক্তেশ্বর বলিয়াছেন, পুনর্জ্জীবন লাভের এ ঘটনাটি স্বচক্ষে না দেখিলে তাঁহার নিকট এক আষাঢ়ে গল্প বলিয়া প্রতীয়মান হইত। তিনি সবিস্ময়ে আরো দেখিলেন, রাম ধীরে ধীরে উঠিয়া বসিয়াছেন, শুধু তাহাই নয়, জামা কাপড় পরিয়া গুরুদেবের নিকট যাইতেও তিনি উদ্যত।

উভয় বন্ধু অতঃপর একযোগে গাড়ী করিয়া লাহিড়ী মহাশয়ের নিকট উপনীত হন।

রহস্যময় হাসি হাসিয়া যোগীরাজ বলিতে থাকেন, "যুক্তেশ্বর, এখন থেকে মৃতদেহ দেখ্‌লেই তাড়াতাড়ি এক বোতল রেড়ীর তেল সর্ব্বাগ্রে সংগ্রহ ক'রে ফেল্‌বে। স্বচক্ষে দেখ্‌লে তো, এর কয়েক ফোঁটা যমকেও পরাস্ত করতে পেরেছে।"

লাহিড়ী মহাশয়ের পরিহাস শুনিয়া উপস্থিত সকলেই হাস্য করিতেছেন। কিন্তু যুক্তেশ্বরের তখন আসল ব্যাপারটি বুঝিতে বাকী নাই। যোগীরাজ লৌকিক রীতি অনুযায়ী বৈজ্ঞানিক চিকিৎসার ব্যাঘাত জন্মাইতে চাহেন নাই—ডাক্তারদেরও সুযোগ তিনি দিয়াছেন। আর ইহাও তিনি বুঝিয়াছেন, তাঁহার ঐ রেড়ীর তেলের গুরুত্ব কিছু নাই উহা একটি উপলক্ষ মাত্র।

যুক্তেশ্বরের অন্তরে রোগনাশক ভেষজ পাইবার জন্য একটা প্রচ্ছন্ন আকাঙ্ক্ষা ছিল। তাই উহা পরিতৃপ্ত করিতেই গুরুদেব সেদিন তাঁহাকে ঐ তেলটুক প্রদান করেন। হাতের কাছে এ বস্তুই তখন পাওয়া গিয়াছিল, অবলীলায় তাহাই তখন ব্যবহার করিয়াছেন।

মৃতদেহে প্রাণসঞ্চার কার্য্য প্রকৃত পক্ষে তাঁহার অসামান্য যোগবলেই সাধিত হইয়াছে, সন্দেহ নাই।

আশ্রিত শিষ্য মাত্রেরই রক্ষণাবেক্ষণের জন্য যোগীরাজ শ্যামাচরণকে কম সজাগ থাকিতে হইত না। অভয়া নামে তাঁহার এক প্রিয় শিষ্যা ছিলেন। তাঁহার স্বামী কলিকাতার এক বিশিষ্ট উকিল। এই দম্পতির আটটি সন্তান একে একে মৃত্যুমুখে পতিত হইয়াছে। অভয়া তাই একদিন গুরুদেবের চরণ ধরিয়া মিনতি করিতে থাকেন, তাঁহার নবম সন্তানটির যেন জীবন রক্ষা হয়—এ কৃপা তাঁহাকে করিতেই হইবে।

আশ্রিত-বৎসল লাহিড়ী মহাশয় কহিলেন, "আচ্ছা আচ্ছা –তাই হবে। এবার তোমার এক মেয়ে হবে এবং সে ভালভাবে বেঁচেও থাক্‌বে। কিন্তু আমার একটা বিশেষ নির্দ্দেশ পালন করতে তোমাদের যেন ভুল না হয়। শিশুটির জন্ম হবে রাত্রিকালে। তখন থেকে সূর্য্যোদয় অবধি ঘরের ভেতর একটি তেলের প্রদীপ জ্বালিয়ে রাখতে হবে। কিন্তু সাবধান! সূতিকাগারের লোকজন যেন ঘুমিয়ে না পড়ে, বাতিটি কখনো যেন নিভে না যায়।"

বৎসরখানেক পরে এই শিষ্যার একটি কন্যা ভূমিষ্ঠ হয়। গুরুদেবের কথামত ঘরে প্রদীপ জ্বালাইয়া রাখার ব্যবস্থাও হইয়াছে। শেষ রাত্রিতে কিন্তু প্রসূতি ও ধাত্রী উভয়েই ঘুমাইয়া পড়িলেন। দীপাধারের তেলও ফুরাইয়া আসিতেছে! শিখাটি নির্ব্বাণোম্মুখ।

ইতিমধ্যে সূতিকাগারে এক অলৌকিক কাণ্ড ঘটে। কক্ষের বদ্ধ দ্বারটি হঠাৎ বায়ুর আন্দালনে খুলিয়া যায়। নিদ্রোত্থিতা অভয়া বিস্ময় বিস্ফারিত নয়নে দেখেন, গুরুদেব লাহিড়ী মহাশয় কক্ষের দ্বারে দণ্ডায়মান।

স্তিমিত প্রদীপ শিখার দিকে অঙুলি নির্দ্দেশ করিয়া যোগীরাজ নব প্রসূতিকে বলিতেছেন, "অভয়া! তাড়াতাড়ি ঐ দিকে চেয়ে দেখ, বাতি কিন্তু নিবে যাচ্ছে!"

ত্রস্তব্যস্তে উঠিয়া তিনি দীপাধারে তেল ঢালিয়া দিলেন। ততক্ষণে গুরুদেবের করুণাঘন মূর্ত্তিটি কোথায় অদৃশ্য হইয়া গিয়াছে!

এই মহিলা একবার লাহিড়ী মহাশয়ের দর্শনাকাঙ্ক্ষায় ব্যাকুল হইয়া কলিকাতা হইতে কাশী যাইতেছেন। হাওড়া ষ্টেশনে পৌঁছিতে না পৌঁছিতেই বেনারস এক্সপ্রেস ছাড়িয়া দিল, গাড়ীতে উঠা আর সম্ভব হইল না। শিষ্যাব অন্তর বেদানার্ত্ত হইয়া উঠিল—যোগীরাজের পবিত্র মূর্ত্তিখানি স্মরণ করিয়া তিনি কাঁদিতে লাগিলেন।

হঠাৎ দেখা গেল, প্ল্যাটফর্ম্মের অনতিদূরে ট্রেণটি কেন যেন থামিয়া গিয়াছে, চালক এবং ইঞ্জিনিয়ারগণ ইহার কোন কারণই খুঁজিয়া পাইতেছেন না। মহিলা শিষ্যাটি ছুটিয়া গিয়া মালপত্রসহ কামরায় উঠিয়া বসিলেন। আশ্চর্য্যের বিষয়, তিনি স্থির হইয়া বসিবার সঙ্গে সঙ্গেই গাড়ীটি চলিতে আরম্ভ করিল।

কাশীধামে পৌঁছিয়া লাহিড়ী মহাশয়কে প্রণাম করামাত্র তিনি স্মিত হাস্যে শিষ্যাকে বলিলেন, "ওগো আরো একটু আগে রওনা হয়ে গাড়ী ধরতে হয়। কত ঝঞ্ঝাটেই যে তোমরা আমাকে ফেল্‌তে পার! বল দেখি, পরের ট্রেনে কাশীতে পৌঁছ্‌লে তোমাদের কি এমন ক্ষতি হ'ত? আর এত কাঁদতেও তোমরা পার।"

লাহিড়ী মহাশয়েব এক দীক্ষিত শিষ্য, স্বামী কেবলানন্দজী ভাস্করানন্দ সরস্বতী মহারাজের নিকট বেদান্ত অধ্যয়ন করিতেন। ভাস্করানন্দজী কিরূপে যোগীরাজ শ্যামাচরণের নিকট হইতে কিছু কিছু যোগসাধন প্রাপ্ত হন, তিনি তাঁহার এক বিবরণ দিয়াছেন। শ্যামাচরণ মহাযোগী বাবাজী মহারাজের শিষ্য, তাঁহার নিগূঢ় সাধনের তিনি অধিকারী—ভাস্করানন্দজীর ইহা অজানা নাই। তাই তাঁহার নিকট যোগের কয়েকটি বিশেষ পদ্ধতি শিক্ষা করিতে তিনি উদ্‌গ্রীব হন। নিজের আশ্রমে আসিবার জন্য তাঁহাকে আমন্ত্রণও জানান।

লাহিড়ী মহাশয় কেবলানন্দজীর নিকট তাঁহার এ আমন্ত্রণের কথা শুনেন। অতঃপর রহস্যভরে তিনি ইহার যে উত্তর দেন তাহা বড় তাৎপর্য্যপূর্ণ। তিনি বলেন, "ছাখো হে, পিপাসা পেলে তৃষ্ণার্ত্ত লোকই তো কূয়োর কাছে ছুটে যায়। কূয়ো কি কখনো এজন্য তার স্থান ত্যাগ করে?"

পরবর্ত্তীকালে একবার এক নির্জ্জন উদ্যানে আকস্মিকভাবে উভয়ের সাক্ষাৎ হয়। কৃপালু লাহিড়ী মহাশয় এ সময়ে ভাস্করানন্দ স্বামীকে কয়েকটি নিগূঢ় যোগসাধন প্রদান করেন।

যোগীরাজের পত্নী কাশীমণি দেবীর নিকট তাঁহার স্বামীর যোগৈশ্বর্য্য সম্বন্ধে নানা কাহিনী শুনা যাইত। উত্তরকালে আচার্য্য যোগানন্দ মহারাজ ইহার কিছু তথ্য সঙ্কলন করিয়াছিলেন।

একদিন গভীর রাত্রিতে কাশীমণি দেবীর ঘুম ভাঙ্গিয়া যায়। তিনি চাহিয়া দেখেন, সমস্ত কক্ষটি এক উজ্জ্বল আলোকে ভরিয়া গিয়াছে, আর গৃহকোণে পদ্মাসনযুক্ত যোগীরাজ ভূমি হইতে উর্দ্ধে উত্থিত হইয়া শূন্যে অবস্থান করিতেছেন।

কাশীমণি তো বিস্ময়ে হতবাক। কিছুক্ষণ পরে ভাবিতে লাগিলেন, তিনি স্বপ্ন দেখিতেছেন না তো!

যোগীরাজ এবার পত্নীকে আরও বিস্মিত করিয়া মৃদু গম্ভীর কণ্ঠে বলিতে লাগিলেন, "না গো না! এ তোমার ভ্রম নয়, স্বপ্নে দেখা কোন দৃশ্যও নয়। অনেক দিন তো কেটে গেল। এবার তোমার এ তামস নিদ্রা থেকে জেগে ওঠ—চিরকালের জন্য তুমি জাগো!"

লাহিড়ী মহাশয়ের দেহটি অতঃপর ধীরে ধীরে শূন্য হইতে নিম্নস্থ আসনে অবতরণ করিল। স্বামীর চরণতলে সাষ্টাঙ্গে প্রণত হইয়া কাশীমণি সেদিন সাধন-প্রার্থিনী হইয়াছিলেন। ইহার পরই যোগীরাজ তাঁহাকে দীক্ষা ও যোগসাধনা দান করেন।

মহাপুরুষের মহাযাত্রার এ প্রচ্ছন্ন ইঙ্গিত রামফল কি করিয়া বুঝিতে পারিবে? সেবাক্লান্ত দেহে কিছুক্ষণের মধ্যেই সে নিদ্রিত হইয়া পড়িল।

একটু পরেই আশ্রমের দুইটি ভক্ত সাধক হঠাৎ নিদ্রাভঙ্গের পর জাগিয়া উঠিয়াছেন। উভয়ে সবিস্ময়ে দেখিলেন, আশ্রমের সমগ্র অঞ্চলটি এক দিব্য জ্যোতিতে পূর্ণ হইয়া গিয়াছে! তখনই বাবাজী মহারাজের কক্ষে তাঁহারা ছুটিয়া গেলেন। দেখিলেন, চিরতরে তিনি নিত্যলীলার আনন্দময় ধামে প্রবিষ্ট হইয়াছেন!

কাঠিয়াবাবা মহারাজের মানস সন্তান, পরমপ্রিয় শিষ্য সন্তদাসজী এ সংবাদ পাইয়া দুই দিন পরে বৃন্দাবনে পৌঁছিলেন।

আসিয়া দেখিলেন, গুরু মহারাজ দেহরক্ষা করিবার পর সমগ্র আশ্রমটি যেন প্রাণশক্তিহীন ও শ্রীভ্রষ্ট হইয়া গিয়াছে! আশ্রমপতির অদর্শন গাভীগুলিকেও শোকাকুল না করিয়া ছাড়ে নাই। চোখে তাহাদের নিরন্তর অশ্রু বহিতেছে। আশ্রমের বিগ্রহ—শ্রীরাধিকাজীর নেত্রদ্বয় হইতেও ঝরিতেছে নয়নবারি।

আর একটি অলৌকিক দৃশ্যের কথাও সন্তদাস মহারাজ লিখিয়া গিয়াছেন,—"স্থানীয় প্রথানুসারে ত্রয়োদশ দিবসে শ্রীযুক্ত বাবাজী মহারাজের উদ্দেশে ভাণ্ডারা করা হয়। সেই দিবস হইতে আশ্রমস্থ শ্রীরাধিকাজীর নেত্র হইতে অশ্রুর ন্যায় রসধারা প্রবাহিত হওয়া বন্ধ হয় এবং উভয় দেবমূর্ত্তির মলিন ভাব অদৃশ্য হয়। পূর্ব্বোক্ত প্রকার রসধারা কয়েক দিবস ধরিয়া বিগলিত হওয়াতে শ্রীরাধিকাজীউর নেত্র কিঞ্চিৎ বিরূপ হইয়া যায়। তজ্জন্য তাহা পরিবর্ত্তন করিয়া অন্য নেত্র বসাইতে আমরা বাধ্য হইয়াছিলাম।"

# বামা ক্ষেপা

নিঝুম নিশীথ রাত্রি। নাটোরের রাজপ্রাসাদে রাণী গভীর নিদ্রায় মগ্ন রহিয়াছেন। এক দুঃস্বপ্ন দেখার পর তাঁহার ঘুম ভাঙ্গিয়া গেল। ভয়ে বিহ্বল হইয়া পালঙ্কে উঠিয়া বসিলেন। ভাবিতে লাগিলেন—একি ভয়ঙ্কর কথা! তারাপীঠের অধিষ্ঠাত্রী দেবী—মা-তারা আজ চারদিন উপবাসী!

স্বপ্নযোগে দেবী এইমাত্র তাঁহার সম্মুখে আবির্ভূতা হইয়াছেন। আননে তাঁহার বিষাদের ছাপ, সকাতরে বলিলেন, "যুগযুগান্ত ধরে এ সিদ্ধপীঠে আমি বিরাজ করছি। কিন্তু এবার দেখ্‌ছি, বিদায় না নিয়ে আর উপায় নেই। মন্দিরের পুরোহিত আর তোমার দারোয়ান আমার প্রিয় পুত্র ক্ষেপাকে নিষ্ঠুরভাবে প্রহার করেছে। তাদের এ আঘাত পড়েছে আমারই গায়ে—এই ছাখো, আমার পিঠে রক্তের দাগ! আর এ প্রহার বড় তুচ্ছ কারণে। মন্দিরে আমার বিগ্রহের কাছে তখন ভোগ নিবেদন করা হয়েছে। আমার পাগল ছেলেকে ডেকে বল্‌লাম—ক্ষেপা আয়, আমার সঙ্গে খাবি। তাই সে মন্দিরে ঢুকে খেতে বসেছিল। এই তার অপরাধ! ক্ষেপাকে আজ চারদিন প্রসাদ দেয়নি, অনাহারে সে শ্মশানে ঘুরে বেড়াচ্ছে। ওরে, ছেলে না খেলে কি মা খেতে পারে? তাই আমিও রয়েছি উপবাসী।"

রাণী বেদনার্ত্ত কণ্ঠে কাঁদিয়া উঠিলেন। তারপর তাঁহার মিনতি শুনিয়া দেবী কহিলেন, "আচ্ছা, আমি তারাপীঠ ছেড়ে যাবো না। কিন্তু এখন থেকে ব্যবস্থা কর, রোজ আমার ভোগের আগে আমার প্রিয় পুত্র ক্ষেপাকে খেতে দেওয়া হবে।"

বলা বাহুল্য, রাণী তৎক্ষণাৎ স্বীকার করিলেন—এখন হইতে তারাপীঠে ভোগ নিবেদনের আগে দেবীর এ নির্দ্দেশই পালিত

হইবে। তাছাড়া, ক্ষেপার সেবা-পরিচর্য্যায়ও আর কখনো ত্রুটি হইবে না।

ভয়ে বিস্ময়ে সে রাত্রির মত রাণীর ঘুম টুটিয়া গিয়াছে। শয্যায় শুইয়া বারবার কেবলই এই স্বপ্নের কথা তিনি মনোমধ্যে আলোড়ন করিতেছেন। তাছাড়া, আরও ভাবিতেছেন—কে এই ক্ষেপা? কি মহা ভাগ্যবান সাধক সে! ব্রহ্মময়ী তারামায়ের সে আদরের দুলাল হইয়া উঠিয়াছে। অপূর্ব্ব একাত্মকতা এই ক্ষেপার সহিত জননী তারাদেবীর! নহিলে তাহার পিঠের আঘাত মায়ের দিব্য অঙ্গে কেন এমন করিয়া লাগে?

প্রত্যুষেই নাটোর প্রাসাদে দেওয়ানজীকে আহ্বান করা হইল। অশ্রু ছলছল চোখে রাণী তাঁহার স্বপ্নের কাহিনী বিবৃত করিলেন। তারপর বলিলেন, "কত ক্ষতি স্বীকার ক'রে নাটোরের নিজস্ব মৌজার বিনিময়ে রাজা আসাদুল্লা খাঁর মৌজা তারাপীঠকে এই রাজসরকারের অন্তর্ভুক্ত করা হয়েছে। এই সিদ্ধ পীঠের কোন অবমাননা না হয়, মায়ের সেবার কোনরূপ বিঘ্ন না হয়, সেজন্যই এটা করা হয়েছিল। অথচ আমাদেরই সেবা-ব্যবস্থার মধ্যে থেকে মা আমার আজ চারদিন যাবৎ উপবাসী!"

রাজসরকারের হুকুম ও নির্দ্দেশাদি সহ দুইজন বিশিষ্ট কর্ম্মচারী ভোরবেলায়ই তারাপীঠে রওনা হইয়া গেলেন। সঙ্গে চলিল পূজা ও ভোগের প্রচুর উপকরণ।

দেবীর স্বপ্নাদেশ আর রাণীর হুকুম শুনিয়া তারাপীঠের সকলের বিস্ময়ের সীমা রহিল না। মন্দিরের পুরোহিত ও দারোয়ান সেদিনই পদচ্যুত হইল।

কিন্তু এত কিছু কাণ্ডের যিনি নায়ক, সেই ক্ষেপা বাবা কোথায়? রাজপুরুষদের আগমনের কথা শুনিয়া বালকবৎ মহাসাধক ভয়ে কোথায় সরিয়া রহিয়াছেন। অনেক খোঁজাখুঁজি করিয়া তবে তাঁহাকে পাওয়া গেল।

কর্ম্মচারীদ্বয় তখন জোড়হাতে নাটোর রাজের তরফ হইতে এই মহাপুরুষের নিকট ক্ষমা প্রার্থনা করিতে লাগিলেন। ষোড়শোপচারে তারামায়ের পূজা ও ভোগ দেওয়া হইল। ক্ষেপা প্রধান কৌলের পদে বৃত হইলেন। স্থায়ী নির্দ্দেশ রহিল—এখন হইতে তারামায়ের ভোগের আগে মায়ের ছেলে ক্ষেপাকে ভোজন করাইতে হইবে।

আর একবারের ঘটনা। ক্ষেপাবাবা তখন প্রায়ই ধ্যানাবস্থা ও সমাধিতে মগ্ন থাকেন। কখনো বাহ্যজ্ঞানহীন, কখনো বা একেবারে বালকবৎ ভাব। একদিন তো ভাবোন্মত্ত অবস্থায় তিনি মন্দির বিগ্রহের গায়ে মূত্রত্যাগ করিয়া বসিলেন।

পুরোহিত ও পাণ্ডার দল তখনি 'হায় হায়' করিয়া চারিদিক হইতে ছুটিয়া আসিল। ক্ষেপাকে অনুযোগ ও গালাগালি দেওয়া হইলে তিনি পরমানন্দে বলিয়া উঠিলেন, "বেশ করেছি, আমার মায়ের গায়ে আমি মুতেছি, তোদের তাতে কিরে শালারা!"

সকলে এক মহাসঙ্কটে পড়িলেন। তারাদেবীর পবিত্র বিগ্রহ অপবিত্র করা হইয়াছে। বিশেষ শাস্ত্রীয় অনুষ্ঠান ও পূজা-পদ্ধতির মধ্য দিয়া আবার ইহার পুনঃপ্রতিষ্ঠা করা দরকার। নাটোর রাজ-সরকারে সেদিনই সংবাদ পাঠানো হইল।

এবারও আসে মায়ের আর এক প্রত্যাদেশ! কর্ত্তৃপক্ষ তাবাপীঠে লোক পাঠাইয়া জানাইয়া দিলেন—মায়ের পূজা পূর্ব্ববৎই চলিতে থাকিবে, ক্ষেপাবাবা স্বেচ্ছাময় স্বতন্ত্র পুরুষ, মায়ের আদরের দুলাল। তাঁহার কোন কাজেবই ত্রুটি ধরিবার প্রয়োজন নাই। এক্ষেত্রে দেবী বিগ্রহ অপবিত্র করার প্রশ্ন উঠে না, মায়ে-পোয়েব ব্যাপাবে অপরের মাথা ঘামাইবার দরকার নাই।

তারামায়ের এই প্রিয় সন্তানই বহুবিশ্রুত তন্ত্রসিদ্ধ মহাপুরুষ বামাক্ষেপা। উনবিংশ শতাব্দীর বাংলায় শক্তিসাধনার এক অগ্নি-শিখারূপে ক্ষেপার যে মহাজীবনটি প্রজ্বলিত হয়, তাহার আলোকে বহু ভাগ্যবান সাধকের জীবন উদ্ভাসিত হইয়া উঠে।

মন্দির চত্বরের প্রান্তে বিস্তীর্ণ বালুতটে তারাপীঠের শ্মশান। খরস্রোতা দ্বারকনদী অর্দ্ধচন্দ্রাকারে ইহাকে বেষ্টন করিয়া রহিয়াছে। এ শ্মশানই শিবকল্প মহাসাধক বামার বিচরণভূমি, তাঁহার তপোক্ষেত্র। ইহারই পটভূমিকায় দিনের পর দিন ফুটিয়া উঠিয়াছে তারাপীঠের এ মহাকৌলের মহিমময় রূপ!

অমাবস্যার নিশি দ্বারকতটে ঘনাইয়া আসে, নিবিড় অন্ধকারের বুক চিরিয়া ঘন ঘন বাহির হয় শকুনী গৃধিনীর বুকফাটা আর্ত্তনাদ। চিতাধূম ও পুতিগন্ধ চারিদিকে ছড়ানো। লোকের বিশ্বাস, তারাপীঠ-শ্মশানে মৃতের দেহাস্থি রাখিলে মুক্তি অবধারিত। চিতাগ্নি এখানে তাই কখনো নিভিবার অবসর পায় না। এ শ্মশানের প্রথামত শবকে প্রায়ই চিতায় অর্দ্ধদগ্ধ করিয়া রাখা হয়—অবশিষ্টাংশ টানিয়া ছিঁড়িয়া উদরস্থ করে শকুনি, শৃগাল ও কুকুরের দল। অর্দ্ধদগ্ধ, পচা শব ও কঙ্কাল করোটিতে এস্থান সমাচ্ছন্ন—আর সম্মুখে শিমূলতলায় বশিষ্ঠদেবের পঞ্চমুণ্ডী আসনের কোল ঘেঁষিয়া শায়িত রহিয়াছেন বামাক্ষেপা—এই শক্তিপীঠের জাগ্রত ভৈরব।

ক্ষেপা একেবারে দিগম্বর। দীর্ঘ কৃষ্ণকায় দেহটি ভূমিতে এলায়িত। সারা অঙ্গে তাঁহার ফুটিয়া উঠিয়াছে ভীম ভৈরব কান্তি। সুরা ও গঞ্জিকার প্রসাদে আয়ত চোখ দুটিতে রক্তজবার রং। কিন্তু সত্যকার অনুসন্ধানী সাধকের দৃষ্টিতে ধরা পড়ে—ঐ ভীমকান্তি দেহের মধ্যে উঁকি মারিয়া ফিরিতেছে এক আত্মভোলা দেবশিশু, নয়নে তাহার স্বর্গীয় আনন্দের দ্যুতি বিচ্ছুরিত।

ক্ষেপাবাবার কোল ঘেঁষিয়া খেলিয়া বেড়ায়—কেলো, ভুলো, লালি, শ্বেতফুলি—তাঁহার প্রিয় পার্ষদ, কুকুরের দল। বাবার ভক্তেরা শ্মশানে ইহাদের খাবার ঢালিয়া দেয়, শুরু হয় চিৎকার ও ছুটাছুটি। মৃতের হাড় মাংসেও ইহাদের রুচি কম নয়—টানাটানিতে কখনো দু'একটা ক্ষেপার আসনের কাছেই ছিট্‌কাইয়া আসে।

মহাপুরুষ কখনো উহাদের আদর করিয়া কোলে টানিয়া নেন,

কখনো বা সরোষে তাড়াইয়া দেন। এই সারমেয় বয়স্যগণ মাঝে মাঝে বিগড়াইয়া গিয়া আঁচড় কামড়ও তাঁহাকে দেয়। শুধু খুব বেশী রক্তপাত হইলেই ক্ষেপা চটিয়া যান। শাসাইয়া বলেন,—"বোদে শালারা, তোদের দেখ্‌ছি বড় বাড় বেড়েছে!"

ভক্ত ও দর্শনার্থীর দল আশেপাশে দণ্ডায়মান। এই পিশাচ-বালকবৎ ব্রহ্মজ্ঞের দিকে তাকাইয়া তাহাদের বিস্ময়ের সীমা নাই।

কাহারও প্রতি প্রসন্ন হইলে ক্ষেপাবাবা মাঝে মাঝে বলিয়া বসেন, "এই শালা, মালটাল কিছু এনেছিস্‌ তো বার কর্‌।"

কারণ বা গঞ্জিকা একটা কিছু মিলিলেই তাঁহার আনন্দের আর সীমা থাকে না। খেয়ালী পুরুষের সবই দুর্জ্ঞেয়—আচরণের অর্থ বুঝা দায়। হয়ত দেখা গেল সেই সময়েই মদ গাঁজা ভেট দিতে উদ্যত অপর ব্যক্তিকে অকারণে গালি দিয়া তিনি তাড়াইতেছেন।

•

তারামন্দিরের আরতি অনুষ্ঠান শেষ হইয়া যায়। মন্দিরের পাণ্ডা ক্ষেপাবাবার জন্য শ্মশানের বালুকায় পাতায় করিয়া ভোগ প্রসাদ রাখিয়া যান। বাবার রোজকার আহারের সঙ্গী তাঁহার প্রিয় বয়স্য-গোষ্ঠি,কেলো-ভুলোর দল। কুকুরের দল যে পাতে হুটোপুটি করিয়া খাইতেছে, মহামানব বামাক্ষেপাও তাহাতেই মহানন্দে ভোজনে ব্যাপৃত। সে এক অদ্ভুত দৃশ্য!

শব-শিবা-সারমেয় পরিবৃত, শ্মশানচারী ক্ষেপাবাবার মহাজীবনে রহিয়াছে নানা বিপরীত ভাবের সমাবেশ। কখনো তিনি উন্মাদ, কখনো বালক, আবার কখনো বা আচরণ করেন পিশাচবৎ। কিন্তু শক্তিধর মহাপুরুষের অন্তস্তলে সদাই বহিতেছে প্রজ্ঞা ও প্রেমের অন্তঃসলিলা ফল্গুধারা। এ রস-সম্পদের সন্ধান পায় শুধু সেই সাধকের দল—ক্ষেপার কৃপায় যাহাদের দৃষ্টি খুলিয়াছে। মহাতান্ত্রিকের বহির্জ্জীবনের আবরণটি বড় বিভ্রান্তিকর; শুধু ক্ষেত্রবিশেষে কখনো কখনো উহাকে খসিয়া পড়িতে দেখা যায়।

তারাপীঠে সত্যকার অধিকারী সাধক এসময়ে অনেকে উপস্থিত হইতে থাকেন। কৌলবরিষ্ঠ মহাপুরুষ ক্ষেপাবাবার কৃপা ও তন্ত্রসিদ্ধি লাভ করিয়া তাহারা ধন্য হন।

ক্ষেপার আবির্ভাব-ভূমি বীরভূমের আধ্যাত্মিক ঐতিহ্য বহুকালের। তন্ত্রসাধনার ধারাটি যেমন এখানে বহিয়া চলিয়াছে, তেমনি বৈষ্ণব সাধনার তরঙ্গোচ্ছ্বাসও এখানে কম দেখা যায় নাই। কবি জয়দেব ও চণ্ডীদাস এই বীরভূমেরই সন্তান। এখানকারই একচাকা গ্রামে ভূমিষ্ঠ হন অবধূত শ্রীনিত্যানন্দ। শাক্ত ও বৈষ্ণব উভয়েরই সাধনভূমি এই বীরভূম। কিন্তু যুগ যুগ ধরিয়া তন্ত্রসাধনার মধ্য দিয়াই এখানকার অধ্যাত্মপ্রতিভা ফুটিয়া উঠিয়াছে বেশী।

পুরাণোক্ত একান্নটি শক্তিপীঠের ভিতর পাঁচটিই রহিয়াছে এই বীরভূমে। তা ছাড়া, সিদ্ধপীঠ ও উপপীঠও ইতস্ততঃ এখানে কম ছড়ানো নাই। বশিষ্ঠদের হইতে সুরু করিয়া বামাক্ষেপা অবধি—কৌলাচার্যাদের নিরবচ্ছিন্ন সাধনার ধারা এখানকার তারাপীঠে প্রবহমান। তন্ত্রসাধনার এস্থান শ্রেষ্ঠ কেন্দ্ররূপে কীর্ত্তিত হইয়া আছে।

পুরাণ-শাস্ত্র মতে বশিষ্ঠ, ভৃগু, দত্তাত্রেয়, দুর্ব্বাসা—ইঁহারা সবাই তারা-সিদ্ধ। সারা ভারতে মহাবিদ্যা তারাদেবীর আটটি সিদ্ধপীঠ দেখা যায়। শক্তি-সাধকদের তপশ্চর্য্যা ও অভ্যুদয়ের ফলে যুগ যুগ ধরিয়া এই পুণ্যস্থানগুলি জাগ্রত রহিয়াছে।

কথিত আছে, ব্রহ্মার মানসপুত্র বশিষ্ঠদেব নিজে তারা-সিদ্ধ হইয়া দেবীর শিলাময়ী প্রতীক এখানে প্রতিষ্ঠা করিয়া যান।

তারাপীঠ কিন্তু পুরাণোক্ত 'একান্ন পীঠের' অন্তর্ভুক্ত নয়, সিদ্ধপীঠ-রূপেই ইহা গণ্য। মহাতান্ত্রিক ঋষি বশিষ্ঠদেবই ইহার প্রাণ প্রতিষ্ঠা করেন। তারপর যুগযুগান্তের ধারাটি বাহিয়া তারাপীঠের শ্মশানে উপস্থিত হইয়াছে সমর্থ শক্তিসাধকের দল। ইঁহাদের অনেকেরই

স্মৃতি আজ লোকচৈতন্য হইতে বিলুপ্ত। কিন্তু আজিও কৌলসাধনার অন্তঃসলিলা ধারাটি এই তপঃক্ষেত্রে বহিয়া চলিতেছে।

প্রায় দুইশত বৎসর পূর্ব্বের কথা। তারাপীঠে তখন বিশে ক্ষ্যাপা নামে এক বিরাট শক্তিসাধকের আবির্ভাব হয়। ইহার পর আসেন কৌলাচার্য্য আনন্দনাথ; রাজা রামকৃষ্ণের ইনি সমসাময়িক। নানা ঘটনাচক্রের ভিতর দিয়া তারাপীঠের সেবা ও পরিচালনার ভার নাটোররাজের উপর পতিত হয়, রাজা রামকৃষ্ণও পরম আগ্রহভরে এই সিদ্ধপীঠের সমস্ত দায়িত্বের ভার সেদিন গ্রহণ করেন। শুনা যায়, তারা-সিদ্ধ মহাপুরুষ আনন্দনাথের নিকট হইতে রাজা রামকৃষ্ণ নানা সাধন-নির্দ্দেশ গ্রহণ করিতেন। কিছুকাল এখানে তিনি তপস্যাও করিয়াছিলেন।

আনন্দনাথের প্রশিষ্য ছিলেন আচার্য্য মোক্ষদানন্দ, তাঁহার সময়েই তারাপীঠে স্বনামধন্য সাধক কৈলাসপতি বাবার আবির্ভাব ঘটে। এই শক্তিমান মহাপুরুষের সাধনার জ্যোতিতেই মহাসাধক বামা উদ্ভাসিত হইয়া উঠেন। ক্ষেপার শুদ্ধসত্ব আধারে কৈলাসপতি বাবা তাঁহার সাধন-ঐশ্বর্য্য সেদিন অকৃপণ করে ঢালিয়া দেন। বামা তারাসিদ্ধ হন। শুধু তাহাই নয়, তন্ত্রসাধনার অন্যতম শ্রেষ্ঠ ধারক ও বাহক রূপে তাঁহার অভ্যুদয় ঘটিতে দেখি।

তারাপীঠের সন্নিকটে আটলা গ্রামে বামাক্ষেপার জন্ম। ক্ষুদ্র গ্রামটিতে বহু ব্রাহ্মণের বাস। যজন-যাজনে ও ক্ষেত-খামারের আয়ে তাহাদের দিন চলিয়া যায়।

ক্ষেপার পিতা সর্ব্বানন্দ চট্টোপাধ্যায় একজন অতি সাধারণ গৃহস্থ ব্রাহ্মণ। ঘরে তেমন স্বচ্ছলতা না থাকিলেও অভাব অনটন বেশী নাই। সর্ব্বানন্দ বড় ধর্ম্মভীরু, পবিত্রচেতা ও সরল মানুষ। অল্প বয়সে কুলগুরুর কাছে দীক্ষা নিয়া তারা-মায়ের উপাসনায় তিনি ব্রতী হন। ধর্ম্মপ্রাণা পত্নী রাজকুমারী ও কয়েকটি পুত্র কন্যা লইয়া তাঁহার সংসার। সর্ব্বানন্দের দ্বিতীয় পুত্রই আমাদের বামাক্ষেপা।

১২৪৪ সনের ১২ই ফাল্গুন। ক্ষেপা এই শুভ দিনটিতে ভূমিষ্ঠ হন। শৈশব হইতেই ক্ষেপা আপনভোলা, পবিত্রতা ও সরলতার প্রতিমূর্ত্তি। এত সরল বলিয়াই প্রতিবেশীরা বলে 'হাউড়ে'—নির্বুদ্ধি। বিন্দুমাত্র কাণ্ডাকাণ্ড বোধই যাহার নাই, সংসারী লোকের চোখে বোকা ও পাগল ছাড়া সে আর কি হইবে? জন্ম-জন্মান্তরের তপস্যাফল যে সরলতা, তাহার মর্ম্মই বা কে বুঝিবে?

স্বভাবভক্ত বামাচরণের আচরণ বড় অদ্ভুত। প্রতিবেশীদের ঠাকুর-ঘরের যত বিগ্রহ সব গোপনে সরাইয়া আনিয়া নদীতীরে সে পূজার অভিনয় করে। এই খেলা সাঙ্গ হইবার পর কোন্ বিগ্রহ কোথায় হারাইয়া যায় তাহার ঠিক থাকে না। তাই কাহারও বাড়ীতে বিগ্রহ কখনো হারাইয়া গেলে অমনি খোঁজ পড়ে বামাচরণেব। 'হাউড়ে'কেই সকলে চাপিয়া ধরে, আর প্রায়ই ভাগ্যে তাহার জুটে তিরস্কার ও নানা লাঞ্ছনা।

বালককালে বামার অন্যমনস্কতার নানা অদ্ভুত কাহিনী শুনা যায়। একবার তো তাহার আগুনে পুড়িয়া মরিবার যো-ই হইয়াছিল। গ্রামেব প্রান্তে এক খড়ের গাদায় তাহার খেলার স্থান। ভাব-তন্ময় 'হাউড়ে' পরম নিশ্চিন্তে সেদিন সেখানে বসিয়া আছে, হঠাৎ এক সময়ে খড়ের গাদার নীচে আগুন লাগিয়া যায়। পাড়ার লোকে এই আগুন ছড়াইয়া পড়ার আশঙ্কায় ভীত সন্ত্রস্ত হইয়া উঠিয়াছে। চারিদিকে মহা সোরগোল। নীচ হইতে খড় সব পুড়িয়া যাইতেছে, কিন্তু বামাচরণের সেদিকে কোন হুঁসই নাই। আগুন নিভাইতে আসিয়া সকলে দেখিল, 'হাউড়ে' এই খড়ের গাদার উপর সে মনের আনন্দেবসিয়া আছে। সৌভাগ্যক্রমে এ অগ্নিদাহে সেদিন তাহার কোন ক্ষতি হয় নাই।

পাঠশালার পাঠ ক্রমে সাঙ্গ হইল। কিন্তু বামাচরণের ভাগ্যে উচ্চতর বিদ্যালয়ে যাওয়ার সুযোগ কই? ঘরে বড় অর্থাভাব।

পিতা সর্ব্বানন্দের সংসার বড় হইয়াছে, অনটনও বাড়িয়াছে। তাই অর্থাগমের জন্য এক নূতন উপায় তাঁহাকে উদ্ভাবন করিতে হইল। তাঁহার নিজের বেশ সঙ্গীত প্রতিভা রহিয়াছে। সুমিষ্ট গান যেমন করিতে পারেন, বেহালা বাজাইতেও তেমনই তিনি পারদর্শী। দুই পুত্র বাম ও রামেরও সঙ্গীতে দখল কম নয়। ইহাদের নিয়া সর্ব্বানন্দ এক কৃষ্ণযাত্রার দল গঠন করিলেন।

অভিনয়ে বামাচরণ কখনো কৃষ্ণ, কখনো রাম প্রভৃতি সাজেন। ঠাকুর দেবতার বেশে সজ্জিত হইয়া রামায়ণ, কৃষ্ণকীর্ত্তন ও চণ্ডীর গাথা তিনি গান করেন। অভিনয়ের মধ্য দিয়া স্বভাবভক্ত বামার মধ্যে জাগ্রত হয় এক অপার্থিব আনন্দাবেশ, ভাবতন্ময় বালক এক একদিন তাঁহার বাহ্যজ্ঞান হারাইয়া ফেলেন।

বামাচরণের পড়াশুনার তেমন বেশী সুযোগ হয় নাই। কিন্তু অভিনয় করিয়া ও অভিনয় দেখিয়াই ক্রমে ক্রমে ব্যাস বাল্মীকির পুরাণে তাঁহার ব্যুৎপত্তি হইতে থাকে। তাছাড়া, পাঁচালী, কাশীরাম কৃত্তিবাসের কাব্য প্রভৃতির মাধ্যমে স্বচ্ছ দৃষ্টিভঙ্গীটি তাঁহার গড়িয়া উঠে। কবি কঙ্কন, রামপ্রসাদ, কমলাকান্তের সঙ্গীত ঝঙ্কার বালক হৃদয়ে সদাই তোলে অনুরণন। উত্তরকালে এইসব সঙ্গীত ও লীলা-আখ্যান ক্ষেপা ভক্তদের কাছে সোৎসাহে গাহিতেন।

বামার বড় ভগ্নী, জয়কালী দেবী বড় ভক্তিমতী। ইঁহার প্রভাবও তাঁহার ওপর বেশ খানিকটা না পড়িয়া পারে নাই। দিদি ছিলেন সত্যকার এক সাধিকা। অল্প বয়সে বিধবা হইয়া তিনি সন্ন্যাসিনী হন, যৌবনে তারাপীঠে গিয়া কিছুকাল সাধনাও করেন। তারপর আটলা গ্রামে মায়ের কাছে আসিয়া বসবাস করিতে থাকেন। শুনা যায়, তারা-সাধিকা এই নারী একটি নির্দ্দিষ্ট দিনে নিজের দেহরক্ষার ইচ্ছাটি ব্যক্ত করেন। তারাপীঠে তাঁহাকে বহন করিয়া আনার পর তারা নাম জপিতে জপিতে তাঁহার লোকান্তর ঘটে।

উত্তরকালে এ কথার উল্লেখ করিলে বামার আয়ত চোখ দু'টি

উজ্জ্বলতর হইয়া উঠিত। তিনি বলিতেন, "দিদি আমার বড় আশ্চর্য্য মেয়ে ছিলেন গো, তাঁর মরণটাও ঘটলো আশ্চর্য্য রকমে।"

দিদির ধর্ম্মজীবনের স্পর্শ বালক বামাচরণের জীবনকে সেদিন প্রভাবিত না করিয়া পারে নাই।

প্রতিবেশী দুর্গাদাস সরকার নাটোর-রাজের কর্ম্মচারী। তারা-মন্দিরের তত্ত্বাবধানের ভার তখন তাঁহার উপর অর্পিত। তারাপীঠের তন্ত্রসাধক, কৈলাসপতি বাবার পায়ের ধূলা প্রায়ই তাঁহার বাড়ীতে পড়িত। সিদ্ধ মহাপুরুষরূপে তখন কৈলাসপতির খ্যাতি প্রচুর। সরকার মহাশয়ের গৃহে তিনি আসিলেই বামা কি যেন এক অজ্ঞাত আকর্ষণে সেখানে ছুটিয়া যাইতেন। কৈলাসপতির ছোটখাট সেবাযত্নের ভার পাইলে তাঁহার আনন্দের অবধি থাকিত না। তিনিও বালককে প্রায়ই ডাকিয়া পাঠাইতেন—স্নেহসম্ভাষণ ও আদরযত্ন করিতেন। সার্থক শক্তিসাধনার যে অঙ্কুর বালক বামাচরণের মধ্যে নিহিত রহিয়াছে, তাহা কৈলাসপতি বাবার চোখ সেদিন এড়ায় নাই।

বামাচরণ যখন পিতৃহারা হন তখন তাঁহার বয়স আঠার বৎসর। কৃষ্ণযাত্রার দলটি ভাঙ্গিবার সাথে সাথে জননী রাজকুমারীর মাথায়ও আকাশ ভাঙ্গিয়া পড়ে। সর্ব্বানন্দের চেষ্টায় কোন প্রকারে এতদিন দিন গুজরান হইতেছিল, এইবার তাঁহার অভাবে এতগুলি পোষ্য নিয়া রাজকুমারী বিষম বিপাকে পড়িলেন। সামান্য জোতজমি যাহা রহিয়াছে তাহাতে মোটেই কুলায় না। তদুপরি 'হাউড়ে' বামার সাংসারিক বুদ্ধির অভাবে বিপদ বাড়িয়াই চলে।

কৃষাণেরা জমিতে কাজ করিতে আসে। মা বামাকে মাঠে পাঠাইয়া দেন, সে তাহাদের খাবার দিয়া আসিবে, তত্ত্বাবধান করিবে। বামা কাজে উপস্থিত হন ঠিকই, কিন্তু তাঁহার দৃষ্টি নিবদ্ধ থাকে আকাশের দূর দিগন্তে। আকাশ-তারা খুঁজিয়া বেড়াইয়া বালকের দিন কাটে। মাঠের কাজ মাঠেই পড়িয়া থাকে, কৃষাণদের খাবার প্রায়ই সময়মত

পৌঁছায় না। ফলে রুষ্ট হইয়া মায়ের কাছে তাহারা রোজ অভিযোগ জানাইতে আসে। মা বুঝিতে পারেন, এ হাউড়ে ছেলেকে দিয়া তাঁহার কোন কাজই চলিবে না।

সংসার চালানো কঠিন হইয়া পড়ায় রাজকুমারী নিরুপায় হইয়া ছুই ছেলেকে তাহাদের মাতুলালয়ে পাঠাইয়া দিলেন। মাতুল পাকা বিষয়ী, ভাগিনেয়দের বিদ্যালয়ে পড়িতে দিয়া অর্থের অপচয় করিতে তিনি রাজী নন। ইহাদের তাই গোচারণে লাগাইয়া দিলেন।

মাঠে গিয়া বামাচরণ আপন ভাবে বিভোর হইয়া বসিয়া থাকেন, আর তাঁহার এ অন্যমনস্কতার সুযোগ নিয়া গরুগুলি নির্ব্বিচারে শস্য নষ্ট করে। দিনের পর দিন লোকের অভিযোগে মাতুল অস্থির হইয়া উঠেন। বামার উপর চলিতে থাকে নির্য্যাতন।

দুঃখিনী মা সব শুনিলেন, হতভাগ্য পুত্রদের গৃহে ফিরাইয়া না আনিয়া আর উপায় রহিল না। বামাচরণ ভাইকে নিয়া স্বগ্রাম আটলায় ফিরিয়া আসিলেন। কিন্তু এখানে পৌঁছিয়া তাঁহার ভাবান্তর দেখা দিল আরও ব্যাপকভাবে। জাগতিক সকল কিছু কাজেই দেখা যায় তাঁহার কর্ম্মবিমুখতা। গোচারণ, চাষবাস, হাটবাজার কোনকিছুই আর তাঁহার দ্বারা হইবার নয়। সাংসারিক জীবনের উপর এক প্রবল নিরাশক্তি সেদিন আসিয়া পড়িয়াছে।

শুধু দেখা যায়, দেবী পূজাতে বামাচরণের বড় উৎসাহ। ইহাতে কোন বিধিবিধান, শুদ্ধাচার অথবা মন্ত্রতন্ত্রের বালাই তাঁহার নাই। চাঁপা, করবী, ঘেঁটুফুল—পথ চলিতে যাহা মিলে তাহাই কচুপাতায় সাজাইয়া তিনি তাঁহার তারা মায়ের নামে অর্ঘ্য নিবেদন করিয়া দেন। 'মা-তারা' নিনাদে দিগ্‌দিগন্ত মুখরিত হয়। স্বভাব-সরল হাউড়ে বামার জীবনের সাথে, তাঁহার সমগ্র অস্তিত্বের সাথে ওতপ্রোত হইয়া উঠে তারা-মায়ের দিব্য সত্তা। সবার অলক্ষিতে, নিজেরও অজ্ঞাতে তরুণ সাধক এবার তারা-ময় হইয়া যাইতেছেন।

বামাচরণ আপন খেয়াল খুশীতে গ্রামময় ঘুরিয়া বেড়ান, কখনও বা আচম্বিতে তারাপীঠে তারামায়ের মন্দিরে ছুটিয়া চলিয়া যান। যুগ যুগ ধরিয়া এখানকার শিলাসনে মায়ের পাদপদ্ম ছুটি অঙ্কিত রহিয়াছে, পাগল বামা রাশি রাশি বুনোফুল আর বেলপাতার অঞ্জলি তাহাতে ঢালিয়া দেন।

তারাপীঠের শ্মশানে তখন বহু তন্ত্রসাধকের আনাগোনা। তাছাড়া, এখানকার প্রধান কৌলপদে রহিয়াছেন মোক্ষদানন্দ। সিদ্ধ মহাপুরুষ কৈলাসপতি বাবাও এখানে বিরাজিত। তারাপীঠে গেলেই বামাচরণ ইঁহাদের স্নেহ ও সাহচর্য্য লাভ করিয়া ধন্য হন।

কৈলাসপতি বাবার দিব্য দৃষ্টি সজাগ সতর্ক প্রহরীর মত নিরন্তর তাঁহাকে যেন বেষ্টন করিয়া রাখে। স্নিগ্ধমধুর মমত্বে ও আদর-যত্নে কৈলাসপতি বামাচরণের হৃদয় অধিকার করিয়া বসিয়াছেন, তারাপীঠ শ্মশানে না আসিলে তাই তাঁহার স্বস্তি নাই। এক অজানা অমোঘ আকর্ষণে বারবার তিনি এই মহাশ্মশানে ছুটিয়া আসেন, মন্ত্রমুগ্ধের মত কৈলাসপতির কাছে বসিয়া তাঁহার কথা শ্রবণ করেন। প্রাণ ঢালিয়া মহাপুরুষের সেবায় ব্রতী হন।

ইহার পর বামাচরণ তাঁহার তারা মায়ের জন্য ক্ষেপিয়া উঠিলেন। হাউড়ে বামাকে লোকে এবার ডাকিতেছে 'ক্ষেপা' নামে। জন্মান্তরের সাত্ত্বিক সংস্কারটি ধীরে ধীরে সাধক-চিত্তে জাগিয়া উঠিতেছে। অন্তরে এক তীব্র ব্যাকুলতা। মহামুক্তির সন্ধানে তিনি উন্মত্তপ্রায়। জননী রাজকুমারীর শঙ্কার অবধি নাই, সতর্কভাবে বামাকে তিনি ঘরের ভিতর আবদ্ধ করিয়া রাখেন। পাগল ছেলে কখন কোথায় উধাও হইয়া যায় তাহা কে জানে?

ক্ষেপা কখনো আপন ঘরে নিভৃতে তারাদেবীর ধ্যানে নিমগ্ন থাকেন, কখনো বা তাঁহার ধ্যান টুটিয়া জাগে ইষ্টবিচ্ছেদের দুঃসহ যন্ত্রণা। 'তারা—তারা' রবে মধ্যে তিনি জ্ঞানহারা হন।

অদ্ভুত দিব্যোন্মাদের অবস্থা। কখনো কখনো তাঁহার চক্ষুতারকা দুইটি ঊর্দ্ধে স্থির হইয়া যায়। দেহটি নিঃসাড়, মুখ হইতে ফেন নির্গত হইতে থাকে! ভীতা জননী প্রতিবেশীদের ডাকিয়া আনেন।

পুত্র সম্বিৎ পাইলে জননী বামাচরণকে কত অনুনয় করিয়া বুঝান, "ওরে, এত বড় সংসারের ভার আর কে বইবে? সবাইকে নিয়ে অন্নাভাবে মরা ছাড়া যে আর উপায় নেই।"

মাতৃভক্ত বামা মাঝে মাঝে সজাগ হইয়া উঠেন। মা'কে প্রবোধ দেন, "বামুনের ছেলে, কোথাও একটা ঠাকুর পূজোর কাজ জুটবে না? ঘুরে এলে রোজগার হবেই—তুমি ভেব না।"

কাজের চেষ্টায় বামা বাহির হইলেন। কিন্তু সংসার-জীবনে তিনি যেমন অনভিজ্ঞ, তেমনই নিরাসক্ত। অন্তরে তাঁহার তৈলধারাবৎ নিরন্তর চলিতেছে মা-তারার স্মরণ-মনন-ধ্যান। আপন-ভোলা এ পাগল কি করিয়া পূজা অর্চ্চনা যথানিয়মে করিবে?

এক জায়গায় দুই চারিদিন পূজারীর চাকুরী করিলেন। তারপর কাজ ছাড়িয়া দিয়া তাঁহাকে আট্‌লায় ফিরিয়া আসিতে হইল।

ইষ্টদেবীর অবিরাম স্মরণ-মননে বামা এক উন্মাদ সাধকে পরিণত হইয়া গিয়াছেন। জগজ্জননীর অমৃতসত্তা আজ তাঁহার সমস্ত অস্তিত্বে ওতপ্রোত। ইষ্টদেবী তারা-মা এবার তাই পরম অধিকারী সাধককে আহ্বান জানাইলেন। ক্ষেপা বামার পূর্ব্বজন্মের সাধন-সংস্কার জাগ্রত হইয়াছে, আন্তর সাধনের ফলটিও পরিপক্ক। বৈরাগ্যের পাগ্‌লা হাওয়ায় তাই এক মুহূর্ত্তে সংসারের যোগসূত্রের শীর্ণ বোঁটাটি এবার খসিয়া পড়িল। চিরতরে সংসারকে ঠেলিয়া ফেলিয়া তিনি তারাপীঠের মহাশ্মশানে ছুটিয়া চলিলেন।

বালুকাময় শ্মশানভূমি বিধৌত করিয়া খরস্রোত দ্বারকের জল ছুটিয়া চলিয়াছে। বন্যার জলোচ্ছ্বাসে সেদিন তাহার বুকে নামিয়াছে এক উত্তাল উদ্দামতা। বৈরাগ্যচঞ্চল বামার হৃদয়ও আজ তেমনি

হইয়া উঠিয়াছে তরঙ্গায়িত। অধীর হইয়া তিনি নদীতে ঝাঁপ দিলেন, সাঁতার কাটিয়া ওপারে পৌঁছিলেন।

বালুচরের ভাঙ্গা ঘাটের নিকটেই কৈলাসপতিবাবার কুটির। বামাচরণ তাঁহার চরণে নিপতিত হইলেন।

তন্ত্রসিদ্ধ মহাপুরুষ সেদিন যেন তাঁহারই জন্য অপেক্ষা করিয়া আছেন। গৃহত্যাগী তরুণকে আশ্বাস দিয়া তিনি কহিলেন, "বামাচরণ, অস্থির হ'য়োনা। যে মুমুক্ষার জন্য তুমি এমন ব্যাকুল হয়েছ, তা শীগ্‌গিরই মিল্‌বে। তারা ব্রহ্মময়ীর পরম পদের যে তুমি উত্তম অধিকারী।"

ক্ষেপা এখন হইতে তারাপীঠের মহাশ্মশানেই রহিয়া গেলেন। কৈলাসপতির সান্নিধ্যে দিনগুলি তাঁহার মধুময় হইয়া উঠিল। শ্মশানে ও দ্বারকতটে তিনি মনের আনন্দে ঘুরিয়া বেড়ান, কৈলাসপতির নির্দ্দেশ গ্রহণ করিয়া মা-তারার ধ্যানে মগ্ন হন। তাঁহার মাতৃনামের আরাবে দিগ্‌দিগন্ত মুখরিত হইয়া উঠে।

ঋদ্ধি-সিদ্ধিযুক্ত সাধক কৈলাসপতির নানা চমকপ্রদ শক্তির খেলা দেখিতেন ক্ষেপা। একবার সবিস্ময়ে তিনি দেখিলেন, বন্যা-বিক্ষুব্ধ দ্বারকা নদীর ওপার হইতে গুরু কৈলাসপতি অবলীলায় কাষ্ঠপাদুকা যোগে হাঁটিয়া এপারের সৈকতে অবতরণ করিতেছেন।

আর একবারের কথা। কৈলাসপতি বাবা সেদিন সদ্য ধ্যান হইতে ব্যুত্থিত হইয়াছেন। মহাশ্মশানের পার্শ্বস্থ এক মৃত তুলসীর ঝাড় দেখাইয়া ক্ষেপাকে কহিলেন, —"ক্ষেপা, বল দেখি, এটা মৃত না জীবিত?"

"বাবা, এ যে একেবারে শুকনো,—মরা গাছ।"

"জীবন আর মৃত্যু একই বাবা—তুলসী জিউ, তুলসী জিউ।" একথা বলিয়া মহাপুরুষ কমণ্ডলু হইতে জল ঢালিয়া দিলেন। কথিত আছে, এই প্রাণহীন শুষ্ক তুলসীর ঝাড় সিদ্ধ তন্ত্রসাধকের মুখনিঃসৃত বাণীর ফলে সেদিন মুঞ্জরিত হইয়া উঠিয়াছিল। উত্তরকালে এ ঘটনাটির উল্লেখ করিয়া ক্ষেপা তাঁহার গুরুদেবের অলৌকিক শক্তির

কাহিনী সকলকে শুনাইতেন, আর তাঁহার দুই নয়ন পুলকাশ্রুতে ভরিয়া উঠিত।

সাধক হিসাবে বামাচরণ অনন্যসাধারণ—এক পরম শুদ্ধ আধার। নিবিড় স্নেহে কৈলাসপতিবাবা তাই তাঁহাকে বুকে টানিয়া নিলেন। কৌলমার্গের নানা নিগূঢ় মন্ত্র ও ক্রিয়াদির ভিতর দিয়া বামাচরণের তান্ত্রিক সাধনা তিনি সুরু করাইলেন।

এদিকে পুত্রের জন্য মাতা রাজকুমারীর দুশ্চিন্তার অবধি নাই—আহার-নিদ্রা প্রায় ত্যাগ হইয়াছে। ক্ষেপা তারাপীঠে গিয়া সন্ন্যাস নিয়াছেন এ সংবাদ শুনিয়া তিনি ত্রস্তপদে ছুটিয়া আসিলেন। বারবার বুঝাইতে লাগিলেন, নিতান্ত অপরিণত বয়স তাঁহার—শুধু শুধু কেন এই দুশ্চর তপস্যার পথে আসা? ভূতপ্রেত-শব-শিবা-সঙ্কুল এই শ্মশানে কে প্রতিদিন তাঁহার দেখাশুনা করিবে, কে আহার যোগাইবে? অসুখে শুশ্রুষাই বা করিবে কে? এদিকে সংসারের অভাব অনটন চরমে পৌঁছিয়াছে। মা ও ভাই বোনেরা প্রায়ই থাকে অর্দ্ধাশনে, তাহাদের ভার কে বহন করিবে?

শ্মশানচারী ক্ষেপা তখন তারা-ধ্যানে সদা তন্ময়, তাঁহার দেহ, মন ও প্রাণ সাধনার গভীরে নিমজ্জিত। জননীর সেদিনকার আকুল ক্রন্দন কতক তাঁহার কানে পৌঁছিল, কতক পৌঁছিল না।

কৈলাসপতিবাবা এবার প্রিয় শিষ্য ক্ষেপার সমর্থনে আগাইয়া আসিলেন। সমগ্র বীরভূমে তখন এই মহাপুরুষের বিরাট প্রতিষ্ঠা ও প্রভাব। ক্ষেপার জননীও তাঁহাকে কম সমীহ করেন না।

কৈলাসপতি বাবা দৃঢ়কণ্ঠে বলিলেন—"মা, তোমার এ ছেলে যে নিত্যমুক্ত, পরম বৈরাগ্যবান পুরুষ! আজ অবধি তোমার সংসারের সে কোন কাজেই আসেনি, কারণ, সংসার তার জন্য নয়। এখন ঘরে ফিরে গেলেও তোমার কোন কাজেই সে লাগবে না। অধ্যাত্মসাধনার পথে যে বিরাট সম্ভাবনা তার রয়েছে, তা যে তাকে পেতে হবে। অগণিত মুমুক্ষুকে তোমার ছেলে মুক্তিদান করবে,

বহুজনের মঙ্গল তারই জীবনের মধ্যে নিহিত রয়েছে। এ ছেলের সাধনা ও সিদ্ধিতে তোমার কুল পবিত্র হবে, ধন্য হবে। তোমার ভয় নেই মা, তোমার হাউড়ে ছেলের ভার আজ থেকে আমিই নিয়ে নিলাম।" জননী সাশ্রুনয়নে ঘরে ফিরিয়া আসিলেন।

ক্ষেপা তো ঘর-সংসার সব কিছু ছাড়িলেন, কিন্তু তাঁহার জননী ও ভ্রাতা-ভগিনীদের কি উপায় হইবে, কি করিয়াই বা তাঁহাদের ভরণ-পোষণ চলিবে? প্রতিবেশী দুর্গাদাস সরকার তারামন্দিরের কর্ম্মচারী, নিঃসহায়া রাজকুমারীর সংসার যাহাতে চলে সেজন্য তিনি উদ্যোগী হইলেন। স্থির হইল, বামাচরণ তারাদেবীর অর্চ্চনার জন্য ফুল সংগ্রহ করিবেন, এজন্য কয়েকটা টাকা মাসিক বৃত্তি দেওয়া হইবে। ইহাতে তাঁহার মায়ের তো অন্ততঃ কিছুটা সাহায্য হইবে।

কিন্তু ক্ষেপাকে লইয়াই যত গোল বাধিল। বাহ্য জীবনের সমস্ত কিছু কাজকর্ম্মের যে তিনি অতীত। ফুলের সাজি নিয়া রোজ বাগানে যান, কোন কোন দিন ফুল তোলার কাজ সম্পন্ন হয় বটে, কিন্তু প্রায়ই দেখা যায়, বেহুঁস হইয়া ঘণ্টার পর ঘণ্টা রাঙাজবার ডালটি ধরিয়া তিনি দাঁড়াইয়া আছেন। রক্তজবা দেখিয়া তারামায়ের রাতুল চরণ মনে পড়ে, তিনি ভাববিহ্বল ও বাহ্যজ্ঞানহীন হইয়া পড়েন। মন্দিরের পূজারী ক্রুদ্ধ হইয়া গালাগাল দেয়, তারপর নিজেই পুষ্পচয়ন করিয়া আনিয়া কাজ চালায়।

দুর্গাদাস ভাবিলেন, ক্ষেপার হয়তো এ কাজ ভাল লাগিতেছে না, তারা-মায়ের মন্দিরের কাজে তিনি বেশী আনন্দ পাইবেন, মনোযোগও হয়তো দিবেন। নূতন কাজ সুরু হয়—এবার হইতে তাঁহাকে মন্দিরের কাজের জন্য উপচার সংগ্রহ, চন্দন, নৈবেদ্য ইত্যাদির জোগাড় করিতে হইবে।

কিন্তু আত্মসমাহিত সাধকের পক্ষে ইহাই বা সম্ভব হইয়া উঠে কই? সদাতন্ময় বামা কোন কাজই করিতে পারেন না। পূজার

উপকরণ সমস্ত কিছুই এক একদিন নষ্ট করিয়া ফেলেন—অদৃষ্টে জুটে মন্দির-পূজারীর তীব্র ভর্ৎসনা।

দুর্গাদাস বুঝিলেন, বাহিরের বন্ধন টুটিবার সঙ্গে সঙ্গে ক্ষেপার বাহিরের কাজও ঘুচিয়া গিয়াছে—তাই এই কর্ম্মবিমুখতা। তিনি বলিয়া দিলেন, ক্ষেপার কোন নির্দ্দিষ্ট কাজ থাকিবে না। কেউ কোন কাজের ভার তাহাকে দিবে না, সে ইচ্ছামত কাজ করিবে ও মায়ের কাছে পড়িয়া থাকিবে।

তারামায়ের ছেলে তারামায়ের সঙ্গেই মহাশ্মশানে চিরদিনের জন্য রহিয়া গিয়াছেন। কিন্তু আপনভোলা ক্ষেপার সাধন-জীবনে এবার দেখা দিল বৈরাগ্যের চরম পর্ব্ব।

শরীরের দিকে বিন্দুমাত্র দৃষ্টি নাই, আহার-বিহারেও দেখা যায় যদৃচ্ছাচার। মাথা গুঁজিবার জন্য যে একটা পর্ণকুটিরের প্রয়োজন সে বোধও তাঁহার আজ আর নাই। নীচে তারা-মায়ের সিদ্ধপীঠ ও মহাশ্মশান, আর উপরে উদার আকাশের মহাবিস্তার। মুক্ত বিহঙ্গমের মত ক্ষেপা এখানে স্বেচ্ছাবিহার করিতে থাকেন। মাথার উপর দিয়া শীত, গ্রীষ্ম, ও বর্ষার প্রচণ্ড প্রকোপ অলক্ষ্যে চলিয়া যায়। আনন্দময়ী মায়ের ধ্যানানন্দে তিনি দিন-রজনী যাপন করেন।

ইতিমধ্যে এক দুর্দ্দৈব দেখা দিল। কিছুদিন রোগভোগের পর জননী রাজকুমারী দেহত্যাগ করিলেন।

ক্ষেপা সেদিন শ্মশানঘাটে স্নান করিতে নামিয়াছেন। দেখিলেন, ওপারে আত্মীয়স্বজনদের ভীড়, কনিষ্ঠ ভ্রাতা রামচরণ জননীর মৃতদেহ নিয়া উপস্থিত হইয়াছে। বর্ষাবিক্ষুব্ধ উত্তাল নদী পার হওয়া সহজ নয়, তাই নদীর অপর তীরেই দাহকার্য্যের ব্যবস্থা চলিতেছে।

মুহূর্ত্তমধ্যে ক্ষেপার অন্তরে চিন্তার বিদ্যুৎচমক খেলিয়া গেল। সেকি কথা? জননীর সৎকার তারামায়ের সিদ্ধপীঠের এ শ্মশানে সম্পন্ন হইবে না? দেহাস্থি তাঁহার তারাপীঠের পবিত্র ক্ষেত্রে রক্ষিত হইবে

না? তীব্র উত্তেজনায় বামাচরণের ভিতরকার ক্ষেপা এবার জাগিয়া উঠিল।

সরবে তিনি বলিয়া উঠিলেন, "মা-তারা, জননী আমার তোর এ শ্মশানে যেন ঠাঁই পায়।" সঙ্গে সঙ্গে খরস্রোতা দ্বারকনদীতে দিলেন ঝাঁপ! জননীর শবদেহ যে তাঁহাকে এপারের এই মহা পবিত্র সিদ্ধপীঠে নিয়া আসিতেই হইবে।

শবযাত্রীগণ অপর তীরে চিতায় অগ্নিসংযোগে উদ্যত হইয়াছেন। কিন্তু ক্ষেপাকে সাঁতরাইয়া এপারে আসিতে দেখিয়া সকলে প্রমাদ গণিলেন। কি কাণ্ড সে আজ ঘটাইয়া বসে তাহা কে জানে!

ক্ষিপ্রগতিতে সাঁতরাইয়া ক্ষেপা অপর তীরে পৌঁছিলেন। মায়ের শবদেহটি তখনি কাড়িয়া নিতে তাঁহার বিলম্ব হইল না। তারপর উহা বস্ত্রখণ্ড দ্বারা পিঠে বাঁধিয়া খরস্রোতা দ্বারকের জলে তিনি ঝাঁপাইয়া পড়িলেন। সমাগত শ্মশানবন্ধুর দল বিস্ময়ে ভয়ে একেবারে হতভম্ব হইয়া গিয়াছেন।

উত্তাল তরঙ্গবক্ষে সন্তরণ করিয়া নয়, তারানামের তরীতেই ক্ষেপা যেন সেদিন বন্যা-বিক্ষুব্ধ নদী পার হইয়া আসিলেন।

তারাপীঠের পবিত্র ভূমিতে জননীর দেহটি দাহ করিয়া তবে তিনি শান্ত হন।

মায়ের সৎকার শেষ হইয়া গিয়াছে, ক্ষেপা পূর্ব্বের মতই মনের আনন্দে শ্মশানে স্বেচ্ছাবিহার করিয়া চলিয়াছেন। আদ্যশ্রাদ্ধের আর মাত্র দুই দিন বাকী। হঠাৎ কনিষ্ঠ রামচরণকে তিনি আদেশ করিয়া বসিলেন, "ওরে ছাখ্, মায়ের শ্রাদ্ধ অমনি ফাঁকি দিয়ে করবিনে। ক'খানা গাঁয়ের লোক নেমতন্ন ক'রে খাইয়ে দে।"

রামচরণ চমকিত হইয়া উঠিলেন। সে কি কথা? অর্থাভাবে অতিকষ্টে তাঁহাদের দিনাতিপাত চলিতেছে। এ দুরবস্থার মধ্যে এত লোক খাওয়ানোর প্রশ্ন কি করিয়া আসে?

এ যে দাদার অর্থহীন প্রলাপ। তিনি তাহার কোন উত্তরই দিলেন না। প্রতিবেশীরা পাগলামী বলিয়া একথা উড়াইয়া দিলেন, কেহ বা শ্লেষের হাসিও হাসিলেন। কিন্তু ক্ষেপার একেবারে ধনুর্ভঙ্গ পণ, জননীর শ্রাদ্ধে সমারোহের সহিত বহু লোককে ভোজন করাইতেই হইবে। আট্‌লার গৃহের সংলগ্ন একখণ্ড পতিত জমি রহিয়াছে, ক্ষেপা নিজ হাতে একদিন তাহা পরিষ্কার করিয়া রাখিয়া আসিলেন। অর্থাৎ, সমাজ-খাওয়ানোর সিদ্ধান্ত তাঁহার দিক দিয়া একেবারে স্থির।

ক্ষেপার এ ইচ্ছাটি কিন্তু অলৌকিকভাবে রূপায়িত হইয়া যায়। শ্রাদ্ধকার্য্যের দিন এক অদ্ভুত কাণ্ড ঘটিল। তিনি পূর্ব্ববৎ শ্মশানে বসিয়া আছেন, আর এদিকে ভারে ভারে বহু উপচার ও খাদ্যসম্ভার আট্‌লায় রামচরণের নিকটে আসিয়া পৌঁছিতেছে। ক্ষেপার জানা-অজানা সুহৃদ্ ও ভক্তজনের স্বতঃস্ফূর্ত্ত সাহায্যের মধ্য দিয়া ভোজ্য দ্রব্যের সমাবেশে গৃহ অঙ্গন সেদিন একেবারে ভরিয়া উঠিল। এ যেন এক ইন্দ্রজাল!

শ্রাদ্ধের দিন রামচরণের গৃহে শত শত অতিথি সমাগত। কনিষ্ঠ রামচরণ মায়ের কৃত্যাদি সব শেষ করিয়া ফেলিলেন; এইবার ব্রাহ্মণ ভোজনের পালা।

বর্ষার মেঘগম্ভীর আকাশ হঠাৎ এ সময়ে বড় বিরূপ হইয়া উঠিল। ঝড়বৃষ্টি আসন্ন। নিমন্ত্রিত অতিথিদের ভোজন অসম্পূর্ণ থাকিবে—মায়ের সদ্গতির বিঘ্ন ঘটিবে, এ আশঙ্কায় রামচরণ বড় ব্যাকুল ও বিষণ্ণ হইয়া পড়িলেন।

এদিকে তারাপীঠের মহাশ্মশানে বামাক্ষেপা ধ্যানাবিষ্ট রহিয়াছেন। আকাশে হঠাৎ মেঘসমারোহ দেখিয়া তিনি উচ্চকিত হইয়া উঠিলেন। জননীর পারলৌকিক কার্য্য সুসম্পন্ন হইবে না, সে কি কথা? ত্বরিৎপদে তিনি মায়ের শ্রাদ্ধবাসরে উপস্থিত হইলেন।

ক্ষেপাকে দেখিয়াই রামচরণ কাঁদিয়া উঠিলেন। কহিলেন, "দাদা,

শ্রাদ্ধের এ বিরাট আয়োজন তোমার জন্যই সম্ভবপর হয়েছে। কিন্তু ঝড়-বৃষ্টি যে তেড়ে আস্‌ছে। মায়ের কাজ কি পণ্ড হয়ে যাবে!"

ভ্রাতাকে সান্ত্বনা দিয়া ক্ষেপা বলিয়া উঠিলেন, "ওরে, আমার তারা-মায়ের প্রসাদে অভ্যাগতদের ভোজনে কোন বিঘ্ন হবে না, তুই শান্ত হ'।"

উচ্চৈঃস্বরে তারা-মন্ত্র উচ্চারণ করিতে করিতে ক্ষেপা ধ্যানস্থ হইলেন। সর্ব্বসমক্ষে সেদিন তরুণ শক্তিসাধকের এক অলৌকিক বিভূতি প্রকাশিত হইতে দেখা গেল। আট্‌লা গ্রামের নিকটে ও দূরে সর্ব্বত্র তখন ঝড়-বাদলের প্রচণ্ড মাতামাতি। অথচ শ্রাদ্ধবাসরে এক ফোঁটা বারিপাতও হইল না। কয়েকখানা গ্রামের লোক ভোজনে বসিয়াছে; ইহাদের ভুরিভোজনের মধ্য দিয়া ক্ষেপার মায়ের কাজ সুসম্পন্ন হইয়া গেল। ক্ষেপার এ অলৌকিক সিদ্ধাই সেদিন জনসাধারণের মধ্যে কম চাঞ্চল্যের সৃষ্টি করে নাই।

সন্ন্যাসের পর হইতেই মহাশ্মশানে পঞ্চমুণ্ডির আসনে বসিয়া বামা তন্ত্রের নানা অভিচার ও ক্রিয়া-পদ্ধতি আরম্ভ করিতে থাকেন। তন্ত্রসিদ্ধ শক্তিধর মহাপুরুষ কৈলাসপতিবাবা ও মন্দিরের প্রধান কৌলাচার্য্য মোক্ষানন্দের আশ্রয়ে বসিয়া তাঁহার সাধনা অগ্রসর হইয়া চলে। ক্রমপর্য্যায়ে তন্ত্রোক্ত সমস্ত কিছু ক্রিয়া ও অভিচারাদি তিনি শেষ করিতে থাকেন, শক্তির পর শক্তির স্তর ক্ষেপা অবলীলায় অতিক্রম করিয়া যান। তাঁহার সাধনার এ অগ্রগতি দর্শনে কৈলাসপতিবাবা ও মোক্ষদানন্দের বিস্ময়ের সীমা থাকে না।

ক্ষেপা শুদ্ধসত্ত্ব জীবন্মুক্ত মহাপুরুষ। শক্তিসাধনায় তিনি সবেগে আগাইয়া চলেন, কিন্তু বাহ্য মৈথুনাদির প্রয়োজন এ দিব্যচারী সাধকের কখনো হয় নাই। সিদ্ধদেহের অভ্যন্তরে যে অমৃতময় রসধারা সঞ্চরমান, তাহাই তাঁহার ক্রিয়া অনুষ্ঠানে সাহায্য করিয়াছে। ক্ষেপাকে বলিতে শুনা যাইত, "তারা-মা বড় আশ্চর্য্য ভৈরবী।"

মানুষের ভীড় এড়ানোর জন্য ক্ষেপা প্রায়ই এক অদ্ভুত পরিমণ্ডল সৃষ্টি করিয়া রাখিতেন। কিন্তু তাঁহার আচার-বিচারহীন, ভীম-ভৈরব ভঙ্গীর অন্তস্তলে লুক্কায়িত থাকিত এক পরম দিব্যভাব ও দিব্যাচার। তারা ব্রহ্মময়ীর আসনখানি তাঁহার হৃদয়ে চিরস্থায়ী—জন্মজন্মান্তরের সাত্ত্বিক সংস্কারের মধ্য দিয়া মহাসাধকের জীবনটি তাই এক অপরূপ মহিমায় তখন ফুটিয়া উঠিতেছে।

বামার কারণ পান ছিল যেন কুলকুণ্ডলিনীতে কারণ হোম। কিন্তু কারণের দাস কখনও তিনি ছিলেন না। ভক্তেরা সম্মুখে উপস্থিত হইলে উহা আনিয়া দিবার জন্য তিনি বলিতেন, এজন্য অনেক সময় ব্যগ্রতাও হয়তো দেখাইতেন, কিন্তু অপর্য্যাপ্ত পরিমাণে কারণ পান করিলেও কখনো তাঁহার ভাববৈলক্ষণ্য দেখা যায় নাই।

ক্ষেপা চিরকুমার—সন্ন্যাসী। সাধন জীবনেও কখনো বাহ্য ভৈরবী গ্রহণের আবশ্যকতা তিনি বোধ করেন নাই। একবার তারাপীঠে এক ভৈরবী আসিয়া উপস্থিত! ভৈরবীটি তরুণী ও রূপলাবণ্যবতী। ক্ষেপার উপর সে এক তীব্র আকর্ষণ বোধ করিতে থাকে, তাঁহাকে বশ করিবার জন্য নানা ছলনারও আশ্রয় নেয়।

একদিন নিশীথ রাত্রে রমণী তাঁহার কুটিরে নিভৃতে উপস্থিত হয় ও পদসেবা করিতে থাকে। ক্ষেপা চমকিয়া উঠেন, তারপর দৃঢ় কণ্ঠে তাঁহাকে বলিয়া দেন, "মা, আমার ভৈরবীর দরকার নেই। আমার এখানে তোমার ইচ্ছা পূর্ণ হবে না। তুমি এখান থেকে যাও।"

সাধিকা রমণীটি কিন্তু চুপ করিয়াই বসিয়া আছে। সেখান হইতে নড়িবার কোন আগ্রহ তাহার দেখা গেল না। ক্ষেপা এবার তাঁহার উগ্রমূর্তি প্রকাশ করিলেন, রোষদৃপ্ত স্বরে চীৎকার করিয়া বলিলেন, "দাঁড়া তো বেটি, আমার চিম্‌টা নিয়ে আসছি।" রমণী এই রুদ্রমূর্ত্তি দর্শনে ভীতিবিহ্বল হইয়া চরণে লুটাইয়া পড়ে। কৃপালু বামার আশীর্ব্বাদে অতঃপর তাহার জীবনে আসে আধ্যাত্মিক রূপান্তর।

বামাক্ষেপা সত্যসত্যই কামজয়ী পুরুষ কিনা, ইহা পরীক্ষার জন্য



তারাপীঠের অধিষ্ঠাত্রী দেবী তারা



বামাক্ষেপার সমাধি মন্দির

তারাপীঠের তহশীলদার একবার এক সুন্দরী বারাঙ্গনাকে নিয়োজিত করে। কিন্তু তাঁহাকে লুব্ধ করার নানা চেষ্টাই ব্যর্থ হয়।

একদিন গভীর রাত্রিতে তিনি শায়িত রহিয়াছেন, এমন সময় রমণীটি হঠাৎ তাঁহাকে আলিঙ্গন করিয়া জড়াইয়া ধরে। নির্লজ্জা নারী এ সময়ে ক্ষেপার পুরুষাঙ্গটি খোঁজ করিতে গিয়া বিস্ময়ে বিহ্বল হয়। সে দেখে উহার সমস্ত চিহ্নই যেন কোন্ ইন্দ্রজাল-বলে ক্ষেপার দেহ হইতে বিলুপ্ত হইয়া গিয়াছে।

ক্ষেপা এতক্ষণ ঘুমের ভাণ করিয়া শায়িত ছিলেন। এবার চোখ মেলিয়া ফেলিলেন। 'আমার মা এসেছিস, মা এসেছিস', বলিয়া তিনি বালকবৎ উৎসাহে এ নারীর স্তন্য পান করিতে সুরু করিলেন। তীব্র শোষণের ফলে তাহার স্তন হইতে কেবলই রক্ত ক্ষরিত হইতে থাকে। "ম'লাম ম'লাম" বলিয়া চিৎকার করিয়া রমণী মূর্চ্ছিতা হইয়া পড়িয়া যায়।

কিছুক্ষণ পরে তাহার জ্ঞান ফিরিয়া আসিলে ক্ষেপাবাবা প্রশান্ত কণ্ঠে বলিয়া উঠিলেন, "নে মা, এখন যা! ছেলের সঙ্গে আর কখনো এমনটা করিস নে।"

তাঁহার চরণতলে লুটাইয়া পড়িয়া ভয়ার্ত্তা রমণী বলিতে থাকে, "বাবা, আমার পাপের যে অন্ত নেই, আমার কি গতি হবে? আমায় তুমি কৃপা ক'রে উদ্ধার কর।"

ক্ষেপা ততক্ষণে করুণায় বিগলিত হইয়াছেন। কহিলেন, "আচ্ছা, এখন যা মা, তারা-মা তোকে কৃপা করবে।"

মহাপুরুষের অঙ্গ স্পর্শের পর হইতে ঐ নারীটি পবিত্র জীবন যাপন করা শুরু করে।

শিমুলতলার পঞ্চমুণ্ডী আসনে ক্ষেপা প্রায়ই ধ্যানরত থাকেন। দুই শক্তিমান তন্ত্রসাধকের নির্দ্দেশে অগ্রসর হইয়া তিনি তারামন্ত্রে সিদ্ধ হইয়াছেন। ইষ্টদেবীর সঙ্গে ক্ষেপার এখন বড় অন্তরঙ্গতা।

ইতিমধ্যে একদিন মহাশ্মশানের ধারে বড় অদ্ভুত ঘটনা ঘটিয়া গেল। গুরু কৈলাসপতিকে ক্ষেপা প্রায়ই গঞ্জিকা সাজিয়া দেন। সজ্জিত কল্কেটি প্রতিদিনের অভ্যাসমত কৈলাসপতি বাবা প্রথমে তাঁহার ইষ্টদেবীকে নিবেদন করেন, তারপর নিজে গ্রহণ করেন। ক্ষেপা পরে তাঁহার প্রসাদ পান।

সেদিন আদেশমত ক্ষেপা গুরুব কল্কেটি সাজাইয়া আনিয়াছেন। কৈলাসপতি চক্ষু মুদিয়া উহা ইষ্টদেবীকে নিবেদন কবিতেছেন। ইহারই মধ্যে ক্ষেপা নিশ্চিন্ত আরামে গঞ্জিকার কল্কেটি লইয়া নিজেই সেবন শুরু করিলেন।

এ কি ব্যাপাব! কৈলাসপতিবাবা চমকিয়া উঠিলেন। একনিষ্ঠ শিষ্য ক্ষেপার পক্ষে গুরুর মর্য্যাদা লঙ্ঘন যে একেবারে অসম্ভব। এই বিপরীত আচরণের কারণ খুঁজিতে গিয়া তিনি তৎক্ষণাৎ ধ্যানস্থ হইলেন। ধ্যানদৃষ্টির সম্মুখে দৈব সঙ্কেতটি তখনি ভাসিয়া উঠিল। গুরু বুঝিলেন, যে বীজ তিনি রোপণ করিয়াছিলেন আজ তাহা বনস্পতির পূর্ণতম পরিণতি লাভ করিয়াছে।

কৈলাসপতি অতঃপব মনে মনে বিচার করিলেন—কথাটা ভাবিবার। দুই সিদ্ধ কৌল সাধক, দুই মহাপুরুষেব এক শক্তিপীঠে থাকিবার প্রয়োজন কোথায়? তাছাড়া, শক্তিধব ক্ষেপার সাধনা এবার তাঁহার নিজস্ব পথেই চলিতে থাকুক, গুরুশিষ্যে একত্রে বাস আর কেন? আননে আত্মতৃপ্তিব হাসি টানিয়া আনিয়া কৈলাসপতি শুধু বলিলেন, "বাবা, তা হ'লে তোমাকেই যে এখানকার ভার নিয়ে এবার বসতে হয়! আমি আজ তবে চল্লুম।"

ক্ষেপা উত্তরকালে, প্রায়ই বলিতেন, "গুরু আমার যেন পাখীর মতন আকাশে উড়ে চলে গেলেন।" সন্ধ্যাকাশের অপস্রিয়মান রক্তিম আভা তখন দিগ্‌দিগন্তে ছড়াইয়া পড়িয়াছে—মহাসাধক কৈলাসপতিবাবা তারাপীঠ হইতে হঠাৎ কোথায় অন্তর্হিত হইলেন। অনেকে বলিত, তিনি কৈলাসের পথে গিয়াছেন; কিন্তু আর কোন সন্ধান তাঁহার মিলে নাই।

মোক্ষদানন্দও ইহার পর বিদায় নেন। অতঃপর ক্ষেপাবাবাই বৃত হন তারাপীঠের প্রধান কৌলপদে। পীঠস্থলীর অধিনায়কত্ব তিনি করিতেন বটে, কিন্তু এই ব্রহ্মজ্ঞ মহাপুরুষের শুদ্ধাশুদ্ধ, খাদ্যাখাদ্য, জাত-বেজাতের কোন বালাই ছিল না। দেবতা ও মানুষে, মানুষ ও কুকুরে তাঁহার যেমন ভেদজ্ঞান ছিল না, দেবভোগ্য প্রসাদে আর পশুর খাদ্যেও তাঁহার তেমনি রুচি অরুচির প্রশ্ন উঠিত না। সমগ্র সত্তা তাঁহার তখন এক দিব্য চেতনায়, পরম অখণ্ড বোধে একাকার হইয়া উঠিয়াছে।

ভাবাবিষ্ট ক্ষেপাকে দেখা যাইত, কখনো কুকুরের সঙ্গে কাড়াকাড়ি করিয়া উহার খাদ্য তিনি খাইয়া যাইতেছেন। আবার নিজের জন্য রক্ষিত প্রসাদান্ন তাঁহার পরম মিত্র ও পারিষদের দল কেলো-ভুলো প্রভৃতি কুকুরদের সঙ্গে একসঙ্গে ভাগ করিয়া খাইতেও তাঁহার উৎসাহ কম ছিল না। আচমনের যেমন বালাই নাই, স্নানশুদ্ধির প্রয়োজনও তাঁহার কাছে তেমনই নিরর্থক হইয়া গিয়াছে।

তারামন্দিরের অভ্যন্তরে বসিয়া সারা রাত্রি ক্ষেপা 'তারা-তারা' আরাবে আকাশ-বাতাস কাঁপাইয়া তুলেন। আবার মাঝে মাঝে দেবীবিগ্রহের সম্মুখে হইয়া পড়েন সমাধিমগ্ন। সমাধি ভাঙ্গিয়া যায়, ক্ষেপা অনেকক্ষণ অবসন্ন দেহে জড়বৎ বসিয়া থাকেন।—সে অবস্থায় তাঁহার শুচি-অশুচির ভেদজ্ঞান কিছুই নাই। এক একদিন এ অবস্থায় মন্দির প্রকোষ্ঠ ক্ষেপার মলমূত্র ও থুতুতে নোংরা হইয়া উঠিত, দুর্গন্ধে কাহারও তখন কাছে যাইবার উপায় থাকিত না। খণ্ড ও অখণ্ডের সীমারেখা তাঁহার কাছে বিলুপ্ত, ভেদবুদ্ধির পরপারে তাঁহার নিরন্তর বাস, তারামায়ের কোলের তিনি আদরের সন্তান—বাহ্য আচার-আচরণের প্রতি তাই তাঁহার ভ্রুক্ষেপ মাত্র নাই।

কিন্তু মহাপুরুষের এ বালকপিশাচবৎ ভাব সংসারের সাধারণ জীব বুঝিতে চাহিবে কেন? মন্দিরের দুই একটি কর্ম্মচারী ক্ষেপাকে সেদিন কুৎসিৎ ভাষায় গালিগালাজ করিতে থাকে। তারাপীঠের

একদল লোক তুমুল আন্দোলন সুরু করিয়া দেয়, ক্ষেপা তারামায়ের মন্দির জঘন্যভাবে অপবিত্র করিয়া দিয়াছেন।

নাটোররাজের কর্ম্মচারীদের মনে অনুরূপ ঘটনার স্মৃতি জাগরূক আছে, আন্দোলনকারীদের উৎসাহ তাই তাঁহারা থামাইয়া দিলেন। আপনভোলা ক্ষেপা কিন্তু অকুতোভয়, পরমানন্দে তিনি স্বেচ্ছামত শ্মশানে বিহার করিয়া চলিয়াছেন।

তারামায়ের সিদ্ধ সাধক বামার শক্তি-বিভূতির কথা ক্রমে সাধারণের মধ্যে প্রকাশ পাইতে থাকে। সঙ্গে সঙ্গে তারাপীঠের শ্মশানে রোগ-শোকক্লিষ্ট মানুষ ও মুমুক্ষুদের ভীড় জমিতে দেরী হয় নাই। শক্তিধর সাধক মনের খেয়ালখুশীতে, স্বাভাবিক আনন্দের উচ্ছ্বাসে দুই হাতে কল্যাণ ছড়াইয়া চলেন। হতভাগ্য নরনারীর দল আশ্রয়প্রার্থী হইলে কৃপাভরে স্বেচ্ছামত তাহাদের দুঃখকষ্ট মোচন করিতে বসেন। বাক্‌সিদ্ধ মহাপুরুষের পদপ্রান্তে বসিয়া এ সময়ে কত জননী যে মৃতকল্প পুত্র ফিরিয়া পাইয়াছে, কত নারী বৈধব্য এড়াইয়াছে তাহার হিসাব কে রাখে?

ব্রহ্মজ্ঞ মহাপুরুষ ক্ষেপার বালকবৎ আচরণের নানা কৌতুককর কাহিনী রহিয়াছে। তাঁহার কাছে দূর-দূরান্ত হইতে বহু ভক্ত ও দর্শনার্থী আসিতেন। শ্রদ্ধাভরে অনেকে কিছু কিছু টাকাও ভেট দিতেন। ভক্তদের প্রদত্ত প্রণামী সঞ্চয় করিয়া রাখিবার জন্য তিনি তাঁহার এক নিত্যসঙ্গী ভক্তকে আদেশ দেন। ক্ষেপার ইচ্ছা এই অর্থে তারামায়ের পীঠস্থানের খানিকটা উন্নতি করা হইবে। কিন্তু ভক্তটি লোভের বশে এই গচ্ছিত অর্থ অপহরণ করিয়া বসে।

বাবার এক ভক্ত স্থানীয় উকিল। তাঁহার উৎসাহে এই দোষী ব্যক্তিটি আদালতে অভিযুক্ত হয়।

হাকিম ক্ষেপাবাবাকে শ্রদ্ধা করিতেন, তিনি কঠোরভাবেই মামলা পরিচালনা করিতেছেন। হঠাৎ একদিন ক্ষেপা নিজেই এজলাসে

আসিয়া উপস্থিত। করুণ কণ্ঠে বলিলেন, "হাকিম বাবা, তুমি একে এবার ছেড়ে দাও।" হাকিম ও আদালতে উপস্থিত ব্যক্তিদের বিস্ময়ের সীমা রহিল না। তদ্বিরকারী উকিল ভক্তটি তো প্রমাদ গণিলেন। মুক্তি দিবার কারণ কি—আদালত হইতে ক্ষেপাকে এ প্রশ্ন করা হইল। তিনি বলিয়া উঠিলেন, "ওর জেল হলে আমার সিদ্ধি আর কারণ কে তৈরী ক'রে দেবে? তাছাড়া, কথাই বা কইব কার সঙ্গে?"

বলাবাহুল্য ক্ষেপার আগ্রহাতিশয্যে এবং ভক্ত উকিল-মোক্তারদের চেষ্টায় অপরাধীটি মুক্তি লাভ করে। ক্ষেপার কেলো-ভুলো কুকুরদের সঙ্গে তাঁহার তস্কর পার্ষদের নিত্যসঙ্গীত্বও পূর্ব্ববৎ অব্যাহত রহিয়া গেল।

রামপুরহাটের ডাঃ হরিচরণ ব্যানার্জ্জি ক্ষেপার এক ভক্ত। সেদিন তিনি বড় ত্রস্তেব্যস্তে বাড়ী ফিরিতেছেন। শিবিকাটি তারাপীঠের নিকটে পৌঁছিলে বাবাকে তিনি প্রণাম করিতে গেলেন।

ক্ষেপা বারবারই সেদিন তাঁহাকে তারাপীঠে বিশ্রাম করিয়া বাড়ী ফিরিতে বলিতেছেন।—দারুণ গ্রীষ্ম! পথে যে অসহ্য রৌদ্রের উত্তাপ, তাঁহার যে অত্যন্ত কষ্ট হইবে! ডাক্তারের জন্য তাঁহার স্নেহ সেদিন যেন উথলিয়া উঠিয়াছে। তাঁহার সেবা যত্নের জন্য ক্ষেপাবাবার সেদিন আগ্রহের অবধি নাই।

সঙ্গীয় ভক্তগণ ক্ষেপার এ আচরণে বড়ই বিস্মিত হইলেন। সর্ব্ব বিষয়ে যিনি নিরাসক্ত তাঁহার পক্ষে এ ধরণের জাগতিক অনুরোধ সত্যই বড় অস্বাভাবিক। ডাক্তারবাবুও কিছুটা ভড়কাইয়া গেলেন। বাড়ীতে তাঁহার কন্যা ডিপ্‌থেরিয়ায় আক্রান্ত, দেরী করিবার উপায় নাই, তাই তাড়াতাড়ি রওনা হইতে হইল।

ক্ষেপা কিন্তু শিবিকার পশ্চাৎ পশ্চাৎ যাইতেছেন। বারবার কহিতেছেন "বাবা, সামান্য কিছু খেয়ে যাও!" ভক্তটিকে ধরিয়া রাখিতে না পারিয়া সেদিন তাঁহার কি দুঃখ!

বাড়ী ফিরিয়া ডাক্তার শুনিলেন, তাঁহার কন্যাটির মৃত্যু হইয়াছে। বুঝিলেন, তাঁহার পারিবারিক দুর্দ্দৈবের কথাটি অন্তর্য্যামী ক্ষেপার অজানা ছিলনা তাই সেদিন তাঁহাকে এমন ব্যাকুল হইয়া ছুটিতে দেখা গিয়াছিল।

ক্ষেপা ছিলেন স্বেচ্ছাময়, গালাগালি দিয়াও কত দুরারোগ্য ব্যাধি তিনি সারাইয়াছেন। তাঁহার প্রদত্ত তারামায়ের চরণামৃত ও শ্মশানের মাটি কত মানুষকে বাঁচাইয়াছে।

মন্দিরের সোপানে বসিয়া মরণাপন্ন এক ব্যক্তি সেদিন ধুঁকিতেছে আর অশ্রুপাত করিতেছে। ক্ষেপা কাছ দিয়া যাইতেছেন, অমনি জিজ্ঞাসা করিলেন, "কিগো বাবু, আনন্দময়ীর দুয়ারে এসে নিরানন্দ কেন?"

রুগ্ন লোকটি দেবীর প্রসাদ পাইতে বড় ব্যাকুল হইয়া উঠিয়াছে। কিন্তু দুঃসহ রোগযন্ত্রণায় সে কাতর, প্রসাদ নিবার মত অবস্থা তাহার কই? ক্ষেপার হৃদয় বিগলিত হইল। সেদিন তাঁহার স্পর্শে মৃত্যুপথযাত্রী রোগীটি একেবারে রোগমুক্ত হয়, আকণ্ঠ পুরিয়া তারামায়ের প্রসাদ সে গ্রহণ করে।

সুস্থ হইবার পর লোকটি ক্ষেপাবাবাকে কহিল, "বাবা, তুমি কি সাক্ষাৎ ভগবান? তোমার ছোঁয়া পাবার পর মুহূর্ত্তেই আমার মৃত্যুসম যন্ত্রণা কোথায় যেন মিলিয়ে গেল!"

"ভগবান তোকে ছুঁলে তুই শালা কি খাবার জন্য এমন ক'রে ছট্‌ফট্ করতিস্ রে? তোর সব যে একাকার হয়ে যেতু! আমি হ'লাম তারামায়ের পায়ের ধুলোর ধুলো।"

নন্দ হাড়ি ক্ষেপার একজন অনুগত ভক্ত। হাতে তাহার জঘন্য কুষ্ঠরোগ। ইহা লইয়াই সে ক্ষেপাবাবার পরিচর্য্যা করে, তাঁহার পানীয় জল আনা হইতে আরম্ভ করিয়া কেলো-ভুলো কুকুর-গোষ্ঠীর দেখাশুনা নন্দই করিয়া থাকে।

একবার এক ভক্ত প্রশ্ন করেন, "বাবা, এ ব্যাটা জাতে হাড়ি, তাতে আবার কুষ্টরোগী। আপনি কেন ওর হাতের জল খান?"

ক্ষেপা চট্‌পট্‌ উত্তর দিলেন, "আমি ওর হাতের জল খাই আমার ইচ্ছে। তাতে তো শালাদের কি?"

বিস্ময়ের বিষয়, নন্দের উপর এত স্নেহ থাকা সত্ত্বেও বাবা তাহার এই ঘৃণ্য রোগটি উঠাইয়া লইতেছেন না। নন্দও এ সম্বন্ধে তাঁহাকে কোনদিন কিছু বলে না।

একবার নন্দ হাড়ির এ ব্যাধির আক্রমণ খুব বাড়িয়া উঠিল। প্রায় পাঁচ সাতদিন যাবৎ সে তারাপীঠ শ্মশানে আসিতেছে না, ক্ষেপাবাবা তাহার জন্য বড় চিন্তিত হইয়া পড়িলেন। কয়েকজন ভক্ত ধরিয়া বসিল, "বাবা, নন্দ আপনার এমন অনুগত ভক্ত, এবার বড় কষ্ট পাচ্ছে, তাকে রোগমুক্ত আপনাকে করতেই হবে।" অনুমতি পাইয়া সকলে নন্দকে নিয়া আসিলেন।

সম্মুখে উপস্থিত হওয়া মাত্রই ক্ষেপাবাবা উত্তেজিত কণ্ঠে তাহাকে ভর্ৎসনা করিতে লাগিলেন, "শালা! পাপ করবার সময় মনে থাকে না? যেমন কর্ম্ম তেমন ফল। যা বেটা! তোর ঐ হাত পচে গলে খসে খসে পড়বে।"

করুণাময় ক্ষেপাবাবার একি কঠোর ব্যবহার! নন্দ হাড়ি তো অভিমানে ফোঁপাইয়া ফোঁপাইয়া কাঁদিতে লাগিল। কিছুক্ষণ পরেই কিন্তু মহাপুরুষের আর এক মূর্ত্তি! নন্দকে নিকটে ডাকিয়া তিনি বুকে জড়াইয়া ধরিলেন, সান্ত্বনা দিয়া সস্নেহে কহিলেন, "বাবা, এখন থেকে পাপ পথে আর যাবিনে, কেবল তারামায়ের নাম করবি। যা তোর রোগ সেরে যাবে, ঐ শ্মশানের মাটি রোজ দু'হাতে মাখ্‌বি।" নন্দের কুষ্ঠরোগ মাসখানেকের মধ্যেই নিরাময় হইয়া গেল।

বেলেগ্রামের নিমাই দীর্ঘদিন যাবৎ হাঁপিয়া রোগে ভুগিতেছে। একে নিজের রোগযন্ত্রণা, তদুপরি দারিদ্র্যের বিভীষিকা। কোনপ্রকার কাজকর্ম্মই সে করিতে পারে না, স্ত্রীপুত্রের ভরণপোষণ কি করিয়া

করিবে? শেষকালে মরীয়া হইয়া সে স্থির করিয়া ফেলিল, গলায় দড়ি দিয়া আত্মহত্যা করিবে।

ঘোর অন্ধকার রাত্রি। নিমাই সেদিন তারাপীঠ শ্মশানের পাশে এক জঙ্গলে আসিয়া দাঁড়াইয়াছে। হাতে তাহার একগাছি রজ্জু। নিকটে জনমানব কোথাও নাই। একটি গাছের ডালে রজ্জুটি লাগাইয়া সে আজ এখনি ঝুলিয়া পড়িবে, নতুবা এই জ্বালা-যন্ত্রণার হাত হইতে নিষ্কৃতি নাই।

গলায় ফাঁসি লাগাইতে যাইবে, ঠিক সেই মুহূর্তে শোনা গেল এক হৃদ্‌কম্পকারী নিনাদ, 'তারা—তারা!' নিমাই-এর হাত হইতে তৎক্ষণাৎ দড়িটি খসিয়া পড়িয়া গেল। চাহিয়া সে দেখে, ক্ষেপাবাবা তাহার সম্মুখে দণ্ডায়মান।

গম্ভীর কণ্ঠে মহাপুরুষ বলিয়া উঠিলেন, "ওরে শালা, আত্মঘাতী হওয়া যে মহাপাপ! শীগ্‌গির এখান থেকে পালা—পালা।"

নিমাইর মরা আর হইল না। কিন্তু সেদিন হইতে স্থির করিল, আর সে গৃহে ফিরিয়া যাইবে না, তারামায়ের মন্দিরচত্বরে থাকিয়া দর্শনার্থীদের কাছে ভিক্ষা করিবে ও দিন কাটাইবে।

একদিন ক্ষেপাবাবা নিকটেই কোথায় গিয়াছেন। শিমূলতলায় তাঁহার আসনের সম্মুখস্থ ধুনীটি তখনও জ্বলিতেছে। নিমাই ভাবিল, এই ফাঁকে ধুনী হইতে গাঁজার কল্‌কেতে একটু আগুন লওয়া যাক্। এক টুক্‌রা অঙ্গার টানিয়া নিবার সাথে সাথেই ভীম-ভৈরবকান্তি ক্ষেপার আবির্ভাব! সম্মুখে আসিয়াই নিমাইর তলপেটে সজোরে তিনি এক লাথি মারিয়া বসিলেন। তৎক্ষণাৎ সে মূর্চ্ছিত হইয়া পড়িল।

বাহ্যজ্ঞান হওয়ার পর নিমাই সবিস্ময়ে দেখিল, তাহার প্রাণান্তকর হার্ণিয়া রোগ আর নাই। ইহার পর বহু দিন সুস্থ শরীরে থাকিয়া সে সংসারের কাজকর্ম্ম করিয়া গিয়াছে।

শিমূলতলার নীচে ক্ষেপা সেদিন শায়িত। একটি খাটিয়া বহন

করিয়া কয়েকজন লোক তাঁহার নিকটে উপস্থিত হইল। উহা নামানোর পর দেখা গেল, একটি যক্ষ্মারোগী মৃতকল্প হইয়া ধুঁকিতেছে।

ক্ষেপাবাবা কহিতে লাগিলেন, "কিরে, এটাকে আবার শ্মশানে নিয়ে এলি কেন? জ্যান্ত পোড়াবি নাকি? তা, শালা পাপ করেছে অনেক, জ্যান্তই ঠেঙ্গিয়ে ঠেঙ্গিয়ে ওকে পোড়া।"

রোগীর এক আত্মীয় আগাইয়া আসিয়া কাতর স্বরে কহিল, "সে কি বাবা! একে যে আপনার চরণতলে রাখ্‌বার জন্যেই এনেছি। কোন চিকিৎসায়ই এযাবৎ ফল হয়নি। মায়ের এ একমাত্র সন্তান। দয়া ক'রে আজ ওকে বাঁচান বাবা!"

"দূর হ' বোদে শালারা! আমি কি ডাক্তার, না কবরেজ! আমার কাছে আনা কেন?"

ভক্তেরা ছাড়িবেন না। উত্যক্ত হইয়া ক্ষেপাবাবা আসন ছাড়িয়া উঠিয়া আসিলেন। হঠাৎ রোগীর উপর ঝুঁকিয়া পড়িয়া দুই হাত দিয়া তাহার গলা চাপিয়া ধরিলেন। ক্রুদ্ধ কণ্ঠে বলিতে লাগিলেন, "বল্ শালা! আর কখনো পাপ করবি?"

এদিকে শ্বাসরুদ্ধ হইয়া তো রোগীর প্রাণ যাইবার উপক্রম! সকলে আতঙ্কিত হইয়া খাটিয়ার নিকট ছুটিয়া গেল। শেষকালে ক্ষেপাবাবা খুনের দায়ে পড়িবেন? ইতিমধ্যে রোগীটি মূর্চ্ছিত হইয়া পড়িয়াছে। তাহাকে মাটিতে নিক্ষেপ করিয়া মহাপুরুষ বলিয়া উঠিলেন, "যা শালা! এবার বেঁচে গেলি!"

কিছুক্ষণ পরেই কিন্তু লোকটির মূর্চ্ছা ভাঙ্গিয়া যায়। সে উঠিয়া বসিয়া সকলকে বলিতে থাকে, তাহার প্রচণ্ড ক্ষুধা পাইয়াছে, এখনই কিছু খাবার না পাইলে সে বাঁচিবে না। দীর্ঘদিন যে রোগী শয্যায় একটু পাশ ফিরিতে পারে নাই, এভাবে আজ তাহাকে উঠিয়া বসিতে দেখিয়া সকলে অবাক হইয়া গেল।

ক্ষেপাবাবা বলিলেন, "ও শালাকে পেটভরে ঠেসে মায়ের প্রসাদ

খাইয়ে দে। কিছুদিন এখানে ওকে রেখে দে, তারামায়ের দয়ায় একেবারে ভাল হয়ে যাবে।"

লোকটি ইহার পর সম্পূর্ণভাবে রোগমুক্ত হইয়া যায়।

ক্ষেপা একদিন ভক্তদল পরিবৃত হইয়া শিমূলতলায় বসিয়া আছেন। হঠাৎ তিনি বলিয়া উঠিলেন, "বদ্ শালারা সব আস্‌ছে, বদ্ জিনিষ নিয়ে।"

কিছুক্ষণ পরেই দেখা গেল, দুইটি যুবক কয়েক বোতল বিলাতি মদ, এক হাঁড়ি সন্দেশ ও বাদ্যযন্ত্রাদি লইয়া সেখানে উপস্থিত। ক্ষেপাবাবাকে তাহারা পানভোজন করাইয়া ও সঙ্গীত শুনাইয়া তুষ্ট করিতে চায়।

ক্ষেপা হঠাৎ রুদ্ররোষে জ্বলিয়া উঠিলেন। তারপর শ্মশান হইতে একটা পোড়া কাঠ লইয়া আসিয়া তৎক্ষণাৎ মদের বোতল ও মিষ্টির হাঁড়িটি ভাঙ্গিয়া ফেলিলেন, যুবক দুইটি ভয় পাইয়া তাড়াতাড়ি পলায়ন করিল। পরে জানা গেল, ডার্বি-সুইপের প্রথম পুরস্কার লাভের আশায় ক্ষেপাকে তাহারা প্রসন্ন করিতে আসিয়াছিল।

অলৌকিক শক্তিবলেও ক্ষেপাবাবা অনেকের চৈতন্যোদয়ে সাহায্য করিতেন। একবার এক জমিদার তারাপীঠে পূজা দিতে আসিয়াছেন। মস্ত সমারোহের ব্যাপার। প্রত্যূষে দ্বারকনদীতে স্নান সমাপন করিয়া তটে দাঁড়াইয়া তিনি জপ করিতেছেন। ক্ষেপা তখন জলে নামিতেছিলেন। জপে নিরত ভদ্রলোকটির দিকে চোখ পড়িতেই তিনি হাসি চাপিতে পারিলেন না। দুষ্টামি করিয়া বারবার নদীর জল তাঁহার গায়ে ছিটাইয়া দিতে লাগিলেন।

ভদ্রলোক ক্রোধভরে চেঁচাইয়া উঠিলেন, "কোথাকার অসভ্য পাগল। জপ কর্‌ছি, দিলে আমায় অপবিত্র ক'রে।"

ক্ষেপা উত্তর দিলেন, "তারামায়ের কাছে আশ্রয় নিতে এসেছ, তাঁর নাম জপ্‌ছো, তার ভেতর আবার ম্যুর কোম্পানীর জুতোর কথা ভাবা কেন বাবা।"

ভদ্রলোকটি চমকিয়া উঠিলেন। সত্যিই যে তাই। কলিকাতায়

গিয়া ঐ কোম্পানীর একজোড়া দামী জুতা কেনার কথা হঠাৎ তাঁহার মনে উঁকি দিয়াছিল। কে এই অন্তর্য্যামী পুরুষ, তাঁহার সামান্যতম চকিত চিন্তাটি যাঁহার দৃষ্টিকে ফাঁকি দিতে পারে নাই।

মন্দিরে ফিরিয়া পাণ্ডাদের কাছে এ ঘটনা জানানোর পর তাহারা বলিল, "ইনি সাধারণ পাগল নন—ইনিই হচ্ছেন তারাপীঠের শিবকল্প মহাপুরুষ বামাক্ষেপা।"

ভদ্রলোকটি ব্যাকুল হইয়া পুনরায় ক্ষেপাকে দর্শনের জন্য চেষ্টা করিলেন। কিন্তু সেদিন আর তাঁহার কোন সন্ধানই পাওয়া গেল না। ক্ষুণ্ণ মনে তিনি কলিকাতায় ফিরিয়া গেলেন।

ক্ষেপা একদিন তারামন্দিরের আঙিনায় বসিয়া আছেন। সম্মুখে একদল দর্শনার্থী শিক্ষিত ভদ্রলোক। তিনি তাঁহাদের সহিত দু'একটি কথা বলিতেছেন। পাশেই একটা পাতায় তারা-মায়ের প্রসাদ রক্ষিত। ক্ষেপা মাঝে মাঝে উহা হইতে প্রসাদ গ্রহণ করিতেছেন। তাঁহার প্রিয় পার্ষদ, দুই তিনটি কুকুরও ঐ পাত্র হইতে খাদ্য তুলিয়া নিতেছে।

উপস্থিত ব্যক্তিদের মধ্যে সাঁইথিয়ার কয়েকটি তরুণও উপবিষ্ট। কুকুরদের সঙ্গে ক্ষেপাবাবাকে একত্রে আহার করিতে দেখিয়া তাহাদের বড় ঘৃণাবোধ হইতেছিল। অন্তর্য্যামী ক্ষেপাবাবার দৃষ্টিতে ইহা এড়ায় নাই। ঐ যুবক কয়েকটিকে ডাকিয়া তিনি নিকটে বসাইলেন। তারপর নিজ হস্তদ্বারা তাহাদের পৃষ্ঠদেশ স্পর্শ করিয়া বলিয়া উঠিলেন, "বাবারা, এবার কি দেখ্ছেন?"

যুবকদল বিস্ময়ে হতবাক্ হইয়া গেল। ক্ষেপাবাবা যেন হঠাৎ এক ইন্দ্রজালের সৃষ্টি সেখানে করিয়া বসিলেন। তাহারা দেখিল, মায়ের প্রসাদভোজী ক্ষেপা ও তাঁহার বয়স্য কুকুরদেরই কেবল মানবাকৃতি, আর সব দর্শনার্থী ভদ্রলোকদের আকার ভিন্ন ভিন্ন রকমের—সাপ, কুকুর, বিড়াল প্রভৃতি নানা বিচিত্র জীবরূপে যেন তাহারা মুহূর্ত্তে পরিবর্ত্তিত হইয়া গিয়াছে। শক্তিধর মহাপুরুষ প্রত্যেকের নিজস্ব বৃত্তিকে জন্তু ও সরীসৃপের রূপে রূপায়িত করিয়া তুলিয়াছেন।

